# কাব্যালোচনা

## কবি-পরিচিতি

নবীনচন্দ্র সেন উনবিংশ শতাব্দীর নব-জাগৃতির শঙ্খধ্বনিতে উদ্বোধিত বাঙ্গালা সাহিত্যের এক বিশেষ প্রবল ধারার প্রতিনিধি-স্থানীয় কবি। সে ধারা মহাকাব্যের তথা মহাজীবন বোধের; সে ধারায় আত্মপ্রত্যয়ের উল্লাস এবং সমষ্টি মুক্তির প্রয়াস মিলিয়া গিয়াছিল। প্রতিভাদীপ্ত উনবিংশ শতাব্দীর উজ্জ্বল মধ্যাহ্নে নবীনচন্দ্রের আবির্ভাব; সাহিত্য-চিন্তা, ধর্মচেতনা, সমাজসংস্কার ও জীবনচর্চার ক্ষেত্রে জ্ঞানযোগী এবং কর্মযোগীদের একত্র সমাবেশে ও দুশ্চর সাধনায় তখন জাতীয় মুক্তি অন্তরে বাহিরে ত্বরান্বিত হইয়া আসিয়াছে। আবার সেই যুগে বাঙ্গালী ভাবসাধক পাশ্চাত্ত্য মানবতাবাদের ( Humanism ) সংস্পর্শে আসিয়া সঞ্জীবিত হইয়াছে। সেই সঞ্জীবনের ও নব চেতনার প্রথম উদ্গাতা ছিলেন মধুসূদন; হেমচন্দ্র ও নবীনচন্দ্র তাঁহারই প্রাণ পৌরুষের উত্তরসাধক। নবীনচন্দ্রের কবি কীর্তি প্রধানতঃ নির্ভর করে 'রৈবতক-কুরুক্ষেত্র-প্রভাস' কাব্যত্রয়ের উপর। কিন্তু যে কাব্য নবীনচন্দ্রের কবিখ্যাতিকে আজিও স্বদেশবৎসল বাঙ্গালীর অন্তরে অক্ষয় করিয়া রাখিয়াছে, তাহা 'পলাশির যুদ্ধ'। একদা এই লোকপ্রিয় কাব্য দেশবাসীর হৃদয়ে স্বদেশপ্রীতির উদ্বোধনে গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করিয়াছিল, তাহার সহিত একমাত্র তুলনা করা চলে উহার সাত বৎসর পরে প্রকাশিত বঙ্কিমচন্দ্রের 'আনন্দমঠের'।

এখানে সেই কাব্যের বিস্তৃত বিশ্লেষণের পূর্বে আমরা কবি-জীবনের সংক্ষিপ্ত পরিচয়লাভের প্রয়াস পাইব।

১৮৪৭ খৃষ্টাব্দের ১০ই ফেব্রুয়ারী তারিখে চট্টগ্রামে নয়াপাড়া গ্রামে বিখ্যাত শ্রীযুক্ত রায়বংশে কবিবর নবীনচন্দ্র সেন জন্মগ্রহণ করেন। তিনি জাতিতে ছিলেন বৈদ্য, কুলগত উপাধি সেন। তাঁহার পিতার নাম গোপীমোহন রায়, মাতার নাম রাজরাজেশ্বরী। পিতা ছিলেন প্রথমে চট্টগ্রামে জজ

আদালতের পেশকার, পরে মুন্সেফ এবং উকিল হইয়াছিলেন। পাঁচ বৎসর বয়সে নবীনচন্দ্রের হাতে খড়ি হয়। কিছুকাল গ্রামে গুরুমহাশয়ের কাছে, তৎপর আট বৎসর বয়সে চট্টগ্রাম সহরে পিতার তত্ত্বাবধানে স্কুলে তাঁহার অধ্যয়ন সুরু হয়। নবীনচন্দ্রের শৈশব-প্রকৃতি তাঁহার একটি উক্তিতেই সম্যক্ প্রকাশিত হইয়াছে, "আমার চরিত্র এত অশান্ত যে, বিদ্যালয়ে সর্বসম্মতিক্রমে আমি Wicked the great—'দুষ্ট শিরোমণি' উপাধি প্রাপ্ত হইয়াছিলাম।" মেধাবী অথচ অমনোযোগী ছাত্র নবীনচন্দ্র কিন্তু ১৮৬৩ খৃষ্টাব্দে সতের বৎসর বয়সে এণ্ট্রান্স পরীক্ষায় প্রথম শ্রেণীতে পাশ হইয়া ও দ্বিতীয় শ্রেণীর বৃত্তিলাভ করিয়া সকলকে বিস্মিত করিয়া দিলেন।

প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হইয়া নবীনচন্দ্র কলিকাতায় প্রেসিডেন্সী কলেজে ফার্ষ্ট আর্টস্ শ্রেণীতে ভর্তি হন। দশ এগার বৎসর বয়স হইতেই তিনি ঈশ্বর গুপ্তের অনুকরণে কবিতা রচনা করিতে আরম্ভ করিয়াছিলেন। কলিকাতায় কবিতা রচনা সূত্রে তিনি শিবনাথ শাস্ত্রী ও প্যারীচরণ সরকারের স্নেহলাভে সমর্থ হন। সরকার মহাশয়ের সম্পাদিত 'এডুকেশন গেজেটে' নবীনচন্দ্রের 'কোন এক বিধবা কামিনীর প্রতি' শীর্ষক কবিতাটি প্রথম প্রকাশিত হয়, তৎপরে সম্পাদকের উৎসাহে বহু কবিতা তিনি উহাতে লিখেন। ফার্ষ্ট আর্টস্ পরীক্ষার একমাস মাত্র পূর্বে ১৮৬৫ খৃষ্টাব্দে নভেম্বর মাসে লক্ষ্মীকামিনী দেবীর সহিত তাঁহার পরিণয় হইল। বিবাহকালে তাঁহার বয়স ছিল উনিশ এবং পত্নীর বয়স ছিল দশ বৎসর। সেই বৎসরেই তিনি প্রেসিডেন্সী কলেজ হইতে দ্বিতীয় বিভাগে এফ. এ. পরীক্ষায় উত্তীর্ণ হন। বৃত্তি না পাওয়ায় তাঁহাকে জেনারেল এসেম্ব্লিজ ইনষ্টিটিউসনে ভর্তি হইতে হয়, এবং ১৮৬৮ খৃষ্টাব্দে তথা হইতে দ্বিতীয় বিভাগে বি. এ. পাশ করেন। তাহার কিছু পূর্ব হইতেই নবীনচন্দ্রের পারিবারিক জীবনে দুর্ভাগ্যের মেঘ ঘনাইয়া আসে। বি. এ. পরীক্ষার তিনমাস পূর্বে তাঁহার পিতৃবিয়োগ হয়। মুক্তহস্ততা ও দানশীলতার দরুণ প্রভূত উপার্জন করিয়াও তাঁহার পিতা শেষ পর্যন্ত অধ্যয়নরত পুত্রের জন্য প্রচুর ঋণ এবং এক অসহায় পরিবার

রাখিয়া যান। এই দুর্দিনে আত্মীয়-পরিজনদের নিকট হইতেও নবীনচন্দ্র কোন সাহায্য পান নাই। শত্রুতা, প্রবঞ্চনা, পরশ্রীকাতরতা প্রভৃতি প্রবৃত্তি-সমূহ আত্মীয়-বন্ধুদের মধ্যে এত প্রবল ছিল যে, তজ্জন্য কবি আত্মজীবনীতে দারুণ ক্ষোভ জানাইয়া গিয়াছেন। তথাপি সমস্ত পরিবারের দায়িত্ব তিনি মাথা পাতিয়া গ্রহণ করিলেন। এই সঙ্কটকালে তাঁহাকে প্রভূত সাহায্য ও সহানুভূতি দিয়া রক্ষা করেন নরনারায়ণ বিদ্যাসাগর—অসহায় বাঙ্গালী কবিদের •'সঙ্কটে মধুসূদন'। ছাত্র পড়াইয়া এবং বিদ্যাসাগর মহাশয়ের অর্থসাহায্যে নবীনচন্দ্র বাড়ীতে পোষ্যবর্গের এবং কলিকাতায় নিজের ব্যয় নির্বাহ করিতে লাগিলেন। অতঃপর প্রেসিডেন্সী কলেজের অধ্যক্ষ সাট্‌ক্লিফ সাহেবের অনুগ্রহে তিনি মাত্র একমাসের জন্য হেয়ার স্কুলের তৃতীয় শিক্ষকের পদে নিযুক্ত হন। দুঃস্থ ও বেকার জীবনে আত্ম-প্রতিষ্ঠার জন্য সংগ্রামের মধ্যে নবীনচন্দ্রের গভীর আত্মবিশ্বাস ও সংকল্পের দৃঢ়তা প্রকাশ পায়। যে কোন সৎচেষ্টায় অগ্রসর হইবার মত সাহস তাঁহার আশৈশব ছিল। হেয়ার স্কুলে স্বল্পকাল শিক্ষকতার পর লেফটেনান্ট গভর্ণর গ্রে সাহেবের সেক্রেটারী ষ্ট্যান্সফিল্ডের অনুগ্রহে নবীনচন্দ্র ডেপুটি ম্যাজিষ্ট্রেট পরীক্ষার মনোনয়ন পান এবং প্রতিযোগিতা পরীক্ষায় উত্তীর্ণ হইয়া ১৮৬৮ খৃষ্টাব্দে ডেপুটি ম্যাজিষ্ট্রেট হন। তিনি ছত্রিশ বৎসর কাল কৃতিত্বের সহিত উক্ত সরকারী কার্য করেন। চাকুরী জীবনে নানাস্থানে বহু জনহিতকর গঠন ও সংস্কার কার্যে যেমন তিনি অগ্রণী ছিলেন, তেমনি আবার দৃঢ়তা ও স্বাধীনচিত্ততার জন্য নিগ্রহও ভোগ করিয়াছিলেন।

সরকারী শাসনকার্যের নিত্যব্যস্ততা এবং বিচিত্র বাধার মধ্যেও নবীন-চন্দ্রের সাহিত্যসৃষ্টি পরিমাণে কম নহে; তজ্জন্য তিনি প্রভূত প্রতিষ্ঠাও লাভ করিয়াছিলেন। নবীনচন্দ্র যথাশক্তি আন্তরিকভাবেই বঙ্গীয় সাহিত্য পরিষদের সেবা করিয়াছিলেন এবং ১৩০১—১৩০৩ সাল পর্যন্ত উহার সহ-সভাপতি ছিলেন। সাহিত্য-পরিষদকে সূচনা হইতেই কার্যকরী করিয়া তোলা তাঁহার অন্যতম কৃতিত্ব। বঙ্কিমচন্দ্র ও রবীন্দ্রনাথের সহিত তাঁহার কি পরিমাণ

ঘনিষ্ঠতা ছিল, তাহা তিনি 'আমার জীবনে' সুন্দরভাবে বিবৃত করিয়াছেন। ১৯০৯ খৃষ্টাব্দের ২৩শে জানুয়ারী তারিখে নবীনচন্দ্র জন্মভূমি চট্টগ্রামে দেহত্যাগ করেন। নিম্নে নবীনচন্দ্রের উল্লেখযোগ্য রচনাবলীর সংক্ষিপ্ত পরিচয় দেওয়া হইল।

অবকাশরঞ্জিনী কবির প্রথম গ্রন্থ, বিচিত্রবিষয়ক খণ্ড কবিতার সমষ্টি। ইহাতে প্রেম ও স্বদেশ সম্পর্কে নবীনচন্দ্রের আবেগ উচ্ছল হৃদয়ের অভিব্যক্তি দৃষ্ট হয়।

পলাশির যুদ্ধ ঐতিহাসিক গাথা কাব্য।

ক্লিওপেট্রা—সুন্দরীশ্রেষ্ঠা ক্লিওপেট্রার প্রণয়-ব্যর্থতার করুণ কাহিনী।

রঙ্গমতী—প্রণয়বেদনা ও স্বদেশভাবনার এক কাল্পনিক কাহিনী, ভারত-ইতিহাসের ক্ষুদ্র একটি অংশ ইহার পটভূমিরূপে গৃহীত হইয়াছে।

রৈবতক, কুরুক্ষেত্র ও প্রভাস—সমগ্রভাবে গ্রথিত এই কাব্যত্রয়ে মহাভারতীয় কুরুক্ষেত্র যুদ্ধের পটভূমিতে শ্রীকৃষ্ণ-জীবনের মহামানব রূপ প্রকটিত হইয়াছে। ইহা নবীনচন্দ্রের শ্রেষ্ঠ কীর্তি। ইহার বিশাল পরিকল্পনা ও সমুন্নত আদর্শ প্রশংসাযোগ্য।

খৃষ্ট—ম্যাথু রচিত খৃষ্টমাহাত্ম্যের সংক্ষিপ্ত অনুবাদ।

অমিতাভ মানব-মহিমার আলোকে বুদ্ধলীলা ব্যাখ্যান, নবীনচন্দ্রের সংযত ও দৃঢ়সংবদ্ধ রচনার নিদর্শন।

অমৃতাভ—চৈতন্যদেবের সন্ন্যাস-পূর্ব জীবনের ভক্তিরসাশ্রিত কাব্যরূপ, অসম্পূর্ণ রচনা।

প্রবাসের পত্র—ভারতভ্রমণবৃত্তান্ত, সাবলীল গদ্যে কবিপত্নীকে উদ্দেশ্য করিয়া পত্রাকারে রচিত।

আমার জীবন (পাঁচভাগে সম্পূর্ণ)—সুবৃহৎ আত্মজীবনী, স্বমহিমা-খ্যাপনের প্রয়াস থাকিলেও ইহার গদ্যরচনাভঙ্গী বড়ই স্বচ্ছন্দ, এবং উহা সেই যুগের বহু তথ্যে সমৃদ্ধ।

উক্ত তালিকা দৃষ্টেই বোঝা যায়, নবীনচন্দ্রের রচনা শুধু সংখ্যায় নহে, বিষয়-

বৈচিত্র্যেও উল্লেখযোগ্য। তন্মধ্যে 'পলাশির যুদ্ধ'ই আমাদের বিস্তারিত আলোচনার বিষয়।

## 'পলাশির যুদ্ধ' রচনার নেপথ্য-ইতিহাস

'পলাশির যুদ্ধ' রচনার যে নেপথ্য-ইতিহাস কবি 'আমার জীবনে' সবিস্তারে বর্ণনা করিয়াছেন, তাহা প্রারম্ভে জ্ঞাতব্য বলিয়া এখানে সংক্ষেপে উদ্ধৃত করা হইল,—"যশোহরে আমাদের আমোদ ও আহারের জন্ম একটা সাধারণ সমিতি ছিল। তদন্তর্গত আবার কয়েকটি শাখা-সমিতি ছিল—সঙ্গীত সমিতি, সাহিত্য সমিতি, ইয়ার্কি সমিতি। সাহিত্য সমিতির সভ্য তিনজন—আমি, জগবন্ধু ভদ্র ও মাধবচন্দ্র চক্রবর্তী। জগদ্বন্ধু যশোহর স্কুলের দ্বিতীয় শিক্ষক এবং মাধব তখন উকিল ছিলেন। একদিন এই সমিতিতে স্থির হইল যে, আমরা তিনজনে তিনটি বিষয় লইয়া তিনখানি বই লিখিব। কলেজে অধ্যয়ন সময়ে রামপুর বোয়ালিয়া যাইবার পথে পলাশির যুদ্ধের ও যুদ্ধক্ষেত্রের যে গল্প শুনিয়াছিলাম তাহা আমার সর্বদা মনে পড়িত, এবং যুদ্ধক্ষেত্র সর্বদা আমার নয়নের সমক্ষে ভাসিত। আমি বলিলাম, আমি পলাশির যুদ্ধ লিখিব,—জগদ্বন্ধু রাজস্থানের এবং মাধব সিপাহী বিদ্রোহের কোনও ঘটনা লিখিবেন স্থির হইল।...আমি তখনই 'পলাশির যুদ্ধ' একটি দীর্ঘ কবিতাকারে লিখিলাম।...কবিতাটি সত্তর আশী শ্লোক হইবে।...উহা আরও বিস্তৃত করিয়া পুস্তকাকারে ছাপিতে তিনি ( যশোহরের এসিষ্ট্যান্ট ইঞ্জিনিয়ার ) পরামর্শ দিয়াছিলেন। আমি সে পরামর্শ গ্রহণ করিলাম। কবিতাটি পড়িয়া রহিল। এই গেল ১৮৬৮ খৃষ্টাব্দের শরৎকাল। ১৮৭৩ খৃষ্টাব্দের বসন্তকালে আমি তিনমাসের বিদায় গ্রহণ করি। পিতার পরলোকগমনের পর পল্লীগ্রামস্থ বাড়ীখানিও ধ্বংসপ্রায় হইয়াছিল। উহা নূতন করিয়া নির্মাণ করিবার জন্ম এই বিদায় লইয়াছিলাম। সেই সময় একদিন ঐ কবিতাটি চক্ষে পড়িল। মনে করিলাম ইঞ্জিনিয়ার বাবুর উপদেশ মতে এই কবিতাটি বিস্তৃত করিতে পারি কিনা চেষ্টা করিয়া দেখিব। সেই চেষ্টার ফল 'পলাশির যুদ্ধ কাব্য' ...কতদিন লিখিয়াছিলাম মনে নাই। বড় বেশীদিন নহে। ছুটির মধ্যেই কাব্যখানি শেষ হয়।"

## কাব্যপ্রকাশ ও জনপ্রিয়তা

১৮৭৫ খৃষ্টাব্দে 'পলাশির যুদ্ধ' প্রকাশের সঙ্গে সঙ্গে নবীনচন্দ্রের কবিখ্যাতি সর্বত্র ছড়াইয়া পড়িল, এবং উহার অভিনব বিষয়বস্তু ও অন্তর্নিহিত ভাবোন্মাদনার জন্য তিনি জাতীয় কবির মর্যাদা লাভ করিয়াছিলেন। উহার জনপ্রিয়তা সম্পর্কে রমেশচন্দ্র দত্ত সত্যই বলিয়াছিলেন—"Palasir Juddha came like a surprise and a joy to his countrymen. and pleased the reading public by its freshness and vigour and its voluptuous sweetness. কবি বায়রণ তাঁহার Childe Harold's Pilgrimage কাব্যের ভূয়সী প্রশংসায় স্মরণীয় উক্তি করিয়াছিলেন—"I awoke one morning and found myself famous" তেমনি Childe Harold-এর ভাবরসপুষ্ট 'পলাশির যুদ্ধে'র জনপ্রিয়তা সম্পর্কে নবীনচন্দ্রও বলিয়াছেন—"বঙ্গসাহিত্য জগতে একটা হুলস্থূল পড়িয়া গেল।...'পলাশির যুদ্ধ' প্রকাশিত হওয়া মাত্র নবস্থাপিত 'ন্যাশনাল থিয়েটারে' অভিনীত হয়। সে অভিনয়ে শুনিয়াছি খ্যাতনামা অভিনেতা ও নাটক রচয়িতা গিরিশচন্দ্র ঘোষ ক্লাইভের অভিনয় করিয়া প্রথম খ্যাতিলাভ করেন। এরূপ চারিদিকে 'পলাশির যুদ্ধ' লইয়া তোলপাড়।" নবীনচন্দ্রের কথায় অতিরঞ্জন থাকিতে পারে, কিন্তু কাব্য-সমাদর যে হইয়াছিল তাহাতে সন্দেহ নাই। ডাঃ সুকুমার সেন জানাইয়াছেন—"উহা প্রকাশের এক বৎসরের মধ্যে ঢাকা ও বরিশাল হইতে যথাক্রমে অজ্ঞাতনামার 'পলাশির যুদ্ধের ব্যাখ্যা' ও রাজমোহন চক্রবর্তীর 'পলাশির যুদ্ধের টীকা' বাহির হইয়াছিল।" 'বঙ্গদর্শনে' বঙ্কিমচন্দ্র এই কাব্যের প্রশংসাপূর্ণ সমালোচনা করিয়া লিখিয়াছিলেন—"পলাশির যুদ্ধ যে বাংলা সাহিত্য ভাণ্ডারে একটি বহুমূল্য রত্ন, তাহাতে সন্দেহ নাই।" 'বান্ধবে' কালীপ্রসন্ন ঘোষ উক্ত কাব্যের সুদীর্ঘ রসগ্রাহী বিশ্লেষণ করিয়া লিখিয়াছিলেন—"একথা অক্ষুব্ধ চিত্তে বলা যাইতে পারে যে, পলাশির যুদ্ধ কাব্যে সর্বত্রই অসাধারণ কবিত্বের নিদর্শন রহিয়াছে।" প্রকাশের সঙ্গে সঙ্গে ছাত্রপাঠ্যতালিকাভুক্ত হওয়া 'পলাশির যুদ্ধের' অন্যতম সৌভাগ্য। রঙ্গমঞ্চেও 'পলাশির যুদ্ধ' সমাদৃত হইয়াছিল। উহা 'ন্যাশনাল থিয়েটারে' মঞ্চস্থ হইয়াছিল

সত্য, তবে গিরিশচন্দ্র তাহাতে অভিনেতা ছিলেন না। পূর্ব হইতেই খ্যাতিমান গিরিশের খ্যাতি ক্লাইভের ভূমিকার জন্য অনেক বাড়িয়া গিয়াছিল একথা সত্য, তবে সেই অভিনয় হয় দুই বৎসর পরে ৫ই জানুয়ারী, ১৮৭৮ সালে। বহু বৎসর পরে অমরেন্দ্রনাথ দত্ত 'পলাশির যুদ্ধে' সিরাজের ভূমিকায় অবতীর্ণ হইয়া নটজীবন আরম্ভ করেন।

## কাব্যের বিষয়বস্তু

যাহা হোক, আজিও নবীনচন্দ্রের স্মরণীয় পরিচয় 'পলাশির যুদ্ধে'র কবিরূপে। কিন্তু উহার সমস্তই কেবল কাব্যোৎকর্ষের জন্য নহে। বিষয়বস্তুর অভিনবত্ব, সদ্যোজাগরিত স্বদেশাভিমানের সহিত উক্ত কাব্যের অন্তর্নিহিত সুরসাদৃশ্যের জন্যও বাঙ্গালী উহাকে হৃদয়ে বরণ করিয়া লইল। বিষয়বস্তুর অভিনবত্ব সম্পর্কে নবীনচন্দ্র নিজেও যে সজ্ঞান ছিলেন এবং উহার রূপায়ণে সাফল্যলাভ সম্পর্কে সন্দিগ্ধ ছিলেন তাহা দ্বিতীয় সর্গের ১৭শ শ্লোকেই প্রকাশ পাইয়াছে। কিন্তু কি সেই অভিনব বিষয়বস্তু, যাহার দরুণ এই কাব্য অন্যান্য কাব্য হইতে স্বতন্ত্র? মধুসূদনের 'মেঘনাদবধ কাব্য' ও হেমচন্দ্রের 'বৃত্রসংহার কাব্যের' ঘটনা পৌরাণিক কাহিনী, দেবতা, দানব বা পুরুষকারদৃপ্ত মানুষের সংঘর্ষ-চিত্র। সুতরাং কবি সেখানে অনেকটা নিরঙ্কুশ, পুরাণ-মহাকাব্যের ঐতিহ্যে নিশ্চিন্ত নির্ভরতার অবসরে তাঁহারা কখনো কখনো স্বাধীন কল্পনাকে পক্ষবিস্তারের সুযোগ দিতে পারেন। কিন্তু 'পলাশির যুদ্ধের' ঘটনা ঐতিহাসিক, সংঘটনকাল নাতিদূরবর্তী। রঙ্গলাল, বঙ্কিমচন্দ্র এবং হেমচন্দ্রের মত নবীনচন্দ্রেরও স্বদেশপ্রীতি প্রকাশের আশ্রয়ভূমি ছিল ইতিহাস। আবার ইতিহাসাশ্রিত কাব্যরচনার পথিকৃৎ হইলেও রঙ্গলাল পরবর্তী কবিগণকে, বিশেষতঃ নবীনচন্দ্রকে প্রভাবিত করিতে পারেন নাই। সমালোচক মোহিতলাল বলেন—"ইহার পর, ( অর্থাৎ 'পদ্মিনী' কাব্যের ) ঐতিহাসিক ঘটনা অবলম্বনে একখানি মাত্র কাব্য রচিত হইয়াছিল—সে নবীনচন্দ্রের 'পলাশির যুদ্ধ'। কিন্তু ঐ কাব্যের আকৃতি ও প্রকৃতি 'পদ্মিনী' হইতে স্বতন্ত্র।" পূর্বোক্ত তিনজন কবি ভারতবর্ষের পরাধীনতা-গ্লানির বিষ-রক্ত মোক্ষণ

করিতে চাহিয়াছিলেন মুসলমান রাজত্বকালের কাহিনীকে পশ্চাৎপটরূপে রাখিয়া, দূর-অতীতের স্মৃতির অস্পষ্টতাও সে ক্ষেত্রে তাঁহাদের উদ্দেশ্যসিদ্ধির সহায়ক হইয়াছে। কিন্তু নবীনচন্দ্রের ঐতিহাসিক বিষয় যে কালের এবং যে স্থানের, তাহার সহিত বাঙ্গালীর হৃদয়রক্ত বিজড়িত। তাই কালীপ্রসন্ন ঘোষ বলিয়াছিলেন—"বাংলার কবির বীণার জন্য ইহা অপেক্ষা উচ্চতর বিষয় সম্ভবে না। পলাশির যুদ্ধ বর্তমান ভারত ইতিহাসের প্রথম পৃষ্ঠা; পলাশির যুদ্ধ ভারতের নিয়তি-নেমির এক ভয়ঙ্কর আবর্ত।…এখানে পূর্ব ও পশ্চিম সম্মিলিত হয়, এখানে প্রাচীন সভ্যতা ও আধুনিক উন্নতি - এই দুই প্রতিকূল স্রোত পরস্পরকে আঘাত ও প্রতিঘাত করে, বংশ-পরম্পরায় সহস্র কোটি লোকের ললাট লেখার পরীক্ষা হইয়া যায়।" বঙ্কিমচন্দ্রও বলিয়াছেন—"পলাশির যুদ্ধ ঐতিহাসিক বৃত্তান্ত, এবং পলাশির যুদ্ধ অনৈতিহাসিক বৃত্তান্ত। কেননা ইহার প্রকৃত ইতিহাস লিখিত হয় নাই। সুতরাং কাব্যকারের ইহাতে বিশেষ অধিকার। …পলাশির যুদ্ধের ঘটনা সকল ঐতিহাসিক, আধুনিক; এবং আমাদিগের মত সামান্য মনুষ্য কর্তৃক সম্পাদিত। সুতরাং কবি এস্থলে, শৃঙ্খলাবদ্ধ পক্ষীর ন্যায় পৃথিবীতে বদ্ধ, আকাশে উঠিয়া গান করিতে পারেন না। অতএব কাব্যের বিষয় নির্বাচন সম্বন্ধে নবীনবাবুকে সৌভাগ্যশালী বলিতে পারি না।"

বঙ্কিমচন্দ্রের উক্ত মন্তব্যের শেষাংশ বিচারসাপেক্ষ। ইহা সত্য যে, মাত্র একদিনের নয় ঘণ্টাব্যাপী সময়ের সামান্য ঘটনা এই পলাশির যুদ্ধ,—তন্মধ্যে আবার নবাবপক্ষের প্রধান অংশ স্বার্থপ্রণোদিত ষড়যন্ত্র-মহিমায় নিষ্ক্রিয়। ইংরেজ সেনাপতি ড্রেক ও বেচার নিজেদের হীন কার্যকলাপের যৌক্তিকতা প্রমাণের জন্য এই যুদ্ধকে যতই "Happy revolution in the Government of this kingdom" বলুন না কেন, কর্নেল ম্যালিসন সত্যই বলিয়াছেন—"It was not a fair fight". রেঃ লালবিহারী দে-র মতে—"The subject is unhappily chosen, as the celebrated battle which the poem describes reflects no lustre on the Bengalee nation". তবে এই কারণেই বঙ্কিমচন্দ্র উক্ত সামান্য-যুদ্ধ ঘটনাকে

কাব্যোপযোগী মনে করেন নাই—এরূপ ধারণা করাও সঙ্গত নহে। তাহা হইলে মূল ঘটনার সামান্যতার জন্য 'মেঘনাদবধ কাব্যের'ও ত্রুটি ধরিতে হয়। পলাশি-প্রান্তরের যুদ্ধ বস্তুত যুদ্ধের উপসংহার; প্রকৃত যুদ্ধ স্নায়ুযুদ্ধের (war of nerves) আকারে পূর্ব হইতেই সংঘটিত হইতেছিল কলিকাতা, হুগলী, চন্দননগর, মুর্শিদাবাদে বৎসরাধিক কাল ধরিয়া। কাজেই পলাশির যুদ্ধের প্রতিক্রিয়া সুদূরপ্রসারী—বাঙ্গালাদেশে ও বাঙ্গালীর মনে। তাই বঙ্কিমচন্দ্রই আবার 'কাব্যকারের ইহাতে বিশেষ অধিকার' বলিয়াছেন। সম্ভবতঃ তাঁহার আসল বক্তব্য ছিল এই যে—এই গুরুত্বপূর্ণ ঐতিহাসিক ঘটনাকে কাব্যরূপ দিতে গেলে কবিকে অত্যন্ত সতর্ক ও সংযত হইতে হইবে। নবীনচন্দ্র সেই আশঙ্কাসঙ্কুল পথ বাছিয়া লইয়াছিলেন। বঙ্কিমের আশঙ্কা যে একেবারে অমূলক ছিল না, তাহা পরবর্তী কালে 'পলাশির যুদ্ধ' কাব্যের বিরুদ্ধে উত্থাপিত ঐতিহাসিক ত্রুটি-বিচ্যুতি ও অসংযত উচ্ছ্বাসের অভিযোগ হইতেই প্রমাণিত হয়।

## ঐতিহাসিক পটভূমিকা

দুর্ভাগ্যবশতঃ ইংরাজ-রচিত বিকৃত ও অসম্পূর্ণ তথ্যই ছিল তখন নবীনচন্দ্রের অবলম্বন। আবার কবি নিজে ইতিহাসের তেমন সত্যসন্ধিৎসু অভিনিবিষ্ট পাঠকও ছিলেন না, তাই প্রত্যক্ষভাবে সিরাজকে সমর্থন বা সিরাজের কলঙ্ক সম্পর্কে মন স্থির করিয়া উঠিতে পারেন নাই। পরবর্তী কালে তজ্জন্য যে বিরুদ্ধ সমালোচনার বান বহিয়াছিল, নবীনচন্দ্র বার্ধক্যের শান্তচিত্তে সেই ত্রুটি স্বীকার করিয়া বন্ধু গিরিশচন্দ্র ঘোষকে পত্র লিখেন—"কুড়ি বছর বয়সে 'পলাশির যুদ্ধ' লিখিতে আরম্ভ করিয়াছিলাম।...তখন সিরাজের শত্রুচিত্রিত আলেখ্য আমাদের একমাত্র অবলম্বন ছিল।...সুরেশের (সমাজপতি) দ্বারা অক্ষয়বাবু এক দীর্ঘ পত্র লিখিয়া আমি কেন এরূপভাবে সিরাজের চরিত্র অঙ্কিত করিয়াছি, তাহার লম্বা-চওড়া কৈফিয়ৎ চাহিয়াছিলেন। আমি বলিয়াছিলাম—তিনি লিখিয়াছেন ইতিহাস, আমি লিখিয়াছি কাব্য। তখন পড়িয়াছিলাম মার্শমেন। তথাপি বাঙ্গালীর মধ্যে বোধ হয় আমিই প্রথম গরীব সিরাজদ্দৌলার জন্য এক ফোঁটা

চোখের জল ফেলিয়াছিলাম।" নবীনচন্দ্রের এই চোখের জল ফেলার দাবী যে কৃত্রিম প্রকাশের প্রয়াসমাত্র নয়, খুবই আন্তরিক, তাহা মর্মগ্রাহী গিরিশচন্দ্রও উপলব্ধি করিয়া তাঁহাকে লিখিয়াছিলেন—"তোমার 'পলাশির যুদ্ধে' সিরাজদ্দৌলার চরিত্র অন্যরূপ হলেও তোমার স্বদেশ অনুরাগ ও সেই দুর্দান্ত সিরাজদ্দৌলার প্রতি অসীম দয়া রাণী ভবানীর মুখে প্রকাশ পায়।"

তথাপি নবীনচন্দ্রের বিরুদ্ধে ঐতিহাসিক তথ্যবিকৃতির অভিযোগ সম্পর্কে আমরা একেবারে অনবহিত থাকিতে পারি না। কালীপ্রসন্ন ঘোষই সম্ভবতঃ সর্বপ্রথম 'পলাশির যুদ্ধে'র ঐতিহাসিক ত্রুটির ইঙ্গিত করিয়া বলিয়াছেন—"এই কাব্যখানিতে ইতিহাস যে ভাবে কল্পিত হইয়াছে, ত্রুটি সত্বেও তাহা অতি উচ্চ শ্রেণীর কল্পনার পরিচয় দেয়।" কিন্তু তিনি ঐ ত্রুটির কোন বিশ্লেষণ করেন নাই। অক্ষয়কুমার মৈত্রেয় মহাশয় তাঁহার 'সিরাজদ্দৌলা' গ্রন্থে (১৩০৪ বাং) মুসলমান ও ইংরাজ ঐতিহাসিকদিগের বর্ণনা এবং সাময়িক দলিলাদি বিচার করিয়া সিরাজ এবং তাঁহার সমকালীন ঝটিকাবিক্ষুব্ধ ঘটনাবলীর উপর নূতন আলোকপাত করেন। বলাবাহুল্য, নবীনচন্দ্রের কাব্য অক্ষয়কুমারের নূতন তথ্য-উদ্‌ঘাটনের প্রায় বাইশ বৎসর পূর্বে রচিত। অক্ষয়কুমার তাঁহার গ্রন্থের বিভিন্ন স্থানে প্রসঙ্গক্রমে 'পলাশির যুদ্ধের' উল্লেখ করিয়া নানা তথ্যবিকৃতির জন্য নবীনচন্দ্রকে অভিযুক্ত করিয়াছেন। তাঁহার প্রধানতম অভিযোগ এই যে—নবীনচন্দ্র সিরাজকে উচ্ছৃঙ্খল, মদ্যপ, কামাচারী ও অব্যবস্থিতচিত্তরূপে উপস্থাপিত করিয়াছেন, এবং তাঁহার প্রতি বিন্দুমাত্র সহানুভূতি প্রদর্শন করেন নাই। অথচ প্রকৃত সিরাজ নাকি আলীবর্দির মৃত্যুশয্যা স্পর্শ করিয়া সুরাপান ত্যাগ করিয়াছিলেন; তিনি তেজস্বী, নির্ভীক, শিক্ষিত, রাজকার্য-পারদর্শী ছিলেন; দেশপ্রীতিবশতঃ ইংরাজদিগের প্রভুত্ববিস্তার প্রয়াসে তিনি প্রবল বাধা দান করিয়াছিলেন। মৈত্রেয় মহাশয়ের দ্বিতীয় অভিযোগ এই যে—অন্ধকূপহত্যা-কাহিনী সর্বৈব অলীক এবং ইংরেজদের দুরভিসন্ধিপ্রসূত, কিন্তু নবীনচন্দ্র তাহার কলঙ্কও সিরাজের উপর আরোপ করিয়াছেন। সিরাজ-চরিত্রের বিকৃতি ও অন্ধকূপহত্যা-কাহিনীর স্বীকৃতির জন্য মৈত্রেয় মহাশয় নবীনচন্দ্রকে যে তিরস্কার

করিয়াছিলেন, তাহার যৌক্তিকতা বিচার করিতে গেলে বিষয় দুইটি সম্পর্কে পরবর্তী ঐতিহাসিকদের সিদ্ধান্তও আলোচনা করিতে হইবে। কেননা বহুদিন ধরিয়া মৈত্রেয় মহাশয়ের মন্তব্য আমাদিগকে নবীনচন্দ্রের কাব্যরস-আস্বাদনে দ্বিধাগ্রস্ত করিয়া রাখিয়াছে। অবশ্য মৈত্রেয় মহাশয়ের 'সিরাজদ্দৌলাকে' কোন ঐতিহাসিকই প্রমাণ-গ্রন্থ বলিয়া স্বীকার করেন না, কেন না সিরাজকে দোষমুক্ত শহীদ বানাইবার জন্য তাঁহার উদ্যম ইতিহাস-সম্মত নহে। 'সিরাজদ্দৌলা' গ্রন্থের সমালোচনাপ্রসঙ্গে রবীন্দ্রনাথের এই মন্তব্য ইঙ্গিতপূর্ণ। "একটা বিষয়ে তিনি ইতিহাস নীতি লঙ্ঘন করিয়াছেন। গ্রন্থকার যদি চ সিরাজ চরিত্রের কোন দোষ গোপন করিতে চেষ্টা করেন নাই, তথাপি কিঞ্চিৎ উদ্যম সংকারে তাহার পক্ষ অবলম্বন করিয়াছেন। শান্তভাবে কেবল ইতিহাসের সাক্ষ্য দ্বারা সকল কথা ব্যক্ত না করিয়া সঙ্গে সঙ্গে নিজের মত কিঞ্চিৎ অধৈর্য ও আবেগের সহিত প্রকাশ করিয়াছেন।" অথচ অক্ষয়কুমারের সিদ্ধান্তে অনুপ্রাণিত হইয়া ১৯০৬ সালে গিরিশচন্দ্র এবং ১৯৩৮ সালে শচীন সেনগুপ্ত তাঁহাদের 'সিরাজদ্দৌলা' নাটকে সিরাজ-চরিত্রের উজ্জ্বল রূপ ফুটাইয়া তোলেন।

History of Bengal গ্রন্থের দ্বিতীয় খণ্ডে ( ১৯৪৮ আচার্য যদুনাথ সরকার সিরাজ-চরিত্র সম্পর্কে লিখিয়াছেন—"He was given no education for his future duties ; he never learnt to curb his passionate impulses ; none durst correct his vices ; and he was kept away from manly and martial exercises as dangerous to such a precious life. Thus the apple of old Alivardi's eye grew up into a most dissolute, haughty, reckless and cowardly youth......About the character of Siraj-ud-daulah the evidence of the English merchants of Calcutta or that of famous Patna Historian, Sayyid Ghulum Hussain, (the tutor of his rival Shaukat Jang) might be suspected and prejudiced, I shall therefore give here the opinion of Monsieur Jean

Law, the chief of the French factory at Qasimbazar, a gentleman who was prepared to risk his own life in order to defend Siraj against the English troops. Law writes in his Memoirs—"The character of Siraj-ud-daulah was reputed to be one of the worst ever known. In fact, he had distinguished himself not only by all sorts of debaucheries, but by a revolting cruelty......Everyone trembled at the name of Siraj-ud-daulah." "বাঙ্গালার ইতিহাস—নবাবী আমল" গ্রন্থের লেখক কালীপ্রসন্ন বন্দ্যোপাধ্যায় সিরাজের চরিত্রহীনতা, নির্বুদ্ধিতা প্রভৃতি বহু দোষের উল্লেখ করিয়া লিখিয়াছেন—"অস্ত্র শিক্ষার অভাব হইলেও যুদ্ধশিক্ষায় সিরাজের সবিশেষ সুবিধা ছিল; উচ্ছৃঙ্খল সিরাজ এ সুযোগেরও সদ্ব্যবহার করিতে পারেন নাই।" তিনি 'অন্ধকূপহত্যা কাহিনী' সম্পর্কে সবিস্তার আলোচনা করিয়া লিখিয়াছেন—"এ ঘটনা কাল্পনিক এরূপ মনে করিবার কোন কারণ নাই।" আচার্য যদুনাথ সরকারও এই ঘটনার সত্যতা স্বীকার করিয়া মন্তব্য করিয়াছেন—"But the number of victims after given out and accepted in Europe (namely 123 dead out of 146 confined) is manifestly an exaggeration. .....The true number was considerably less, probably only sixty." সুতরাং পরবর্তী ইতিহাস-সন্ধানী অন্ধকূপ-হত্যা কাহিনী অস্বীকার করেন নাই, কেবল বন্দী ও মৃতের সংখ্যা অনেক অল্প ছিল বলিয়া উল্লেখ করিয়াছেন। শ্রীতপনমোহন চট্টোপাধ্যায়ও তাঁহার 'পলাশির যুদ্ধ' (১৯৫৩) গ্রন্থে উভয় বিষয়েই আচার্য যদুনাথের সিদ্ধান্ত গ্রহণ করিয়া একটি পত্রে লিখিয়াছেন—"ইতিহাসের পাতা থেকে সিরাজের কেলেঙ্কারী মুছতে পারা যাবে না।"

সুতরাং দেখা যাইতেছে যে, বহুকাল পূর্বে বিদেশী রচিত স্বল্প তথ্য অবলম্বন করিয়া নবীনচন্দ্র যেভাবে সিরাজ-চরিত্র অঙ্কন করিয়াছিলেন এবং প্রধান প্রধান ঘটনাসমূহ উপস্থাপিত করিয়াছিলেন, তাহা অক্ষয়কুমার মৈত্রেয় কর্তৃক বিকৃত

হইলেও পরবর্তী ঐতিহাসিক গবেষণা দ্বারা প্রবলভাবে সমর্থিত হইতেছে। ইহা সত্য যে, নবীনচন্দ্র তখন প্রত্যক্ষভাবে সিরাজকে সমর্থন করিতে পারেন নাই। কিন্তু বাঙ্গালার শেষ স্বাধীন নরপতি সিরাজদ্দৌলার ব্যক্তিগত জীবন যতই উদ্দাম বিলাস ও ভোগাসক্তির পঙ্কলিপ্ত হোক না কেন, তথাপি বহিঃশত্রুর ও অন্তঃশত্রুর যুগপৎ আক্রমণক্ষত বাঙ্গালাকে সিরাজের ভাগ্যের সহিত অভিন্ন করিয়া দেখিয়াছিলেন বলিয়াই 'পলাশির যুদ্ধ' কাব্যের শেষ চরণ-চতুষ্টয়ে সিরাজের পতনকে বাঙ্গালার তথা ভারতের স্বাধীনতা-নাট্যের যবনিকাপতনরূপে বর্ণনা করিয়া কবির দীর্ঘনিঃশ্বাসপাত আজও দেশবাসীর অন্তর ভারাক্রান্ত করিয়া তোলে।

সিরাজের ছিন্নমুণ্ড চুম্বিয়া ভূতল  
পড়িল, ছুটিল রক্ত স্রোতের মতন।  
নিবিল গৃহের দীপ, নিবিল তখন  
ভারতের শেষ আশা,—হইল স্বপন। ( ৫ম সর্গ, ৪৭ শ্লোক )

তথ্যের কিছু কিছু ত্রুটিসত্ত্বেও 'পলাশির যুদ্ধ' কাব্যে নবীনচন্দ্রের স্বদেশাভিমান যেই সত্যকে উদ্ভাসিত করিতে চাহিয়াছিল, তাহা যে বাঙ্গালার স্বাধীনতা-বিনিময়-চক্রান্তের যূপকাষ্ঠে অসহায় বলি-স্বরূপ সিরাজদ্দৌলার প্রতি প্রচ্ছন্ন কবি-সমবেদনা, তাহাতে সন্দেহ নাই। উহার আন্তরিকতা বহু পূর্বে ( ১৯০৬ ) গিরিশচন্দ্রও যে উপলব্ধি করিয়াছিলেন তাহা পূর্বোদ্ধৃত পত্রাংশ (P. IX) হইতে জানা যায়। তাই ঐতিহাসিকপ্রবর যদুনাথ সরকারও অনুরূপ শ্রদ্ধায় বলিয়াছেন —"Ignoble as the life of Siraj-ud-daulah had been and tragic his end, among the public of his country ; his memory has been redeemed by a poet's genius." The Bengali Poet Nabinchandra Sen in his master-piece 'The Battle of Plassey' has washed away the follies and crimes of Siraj by artfully drawing forth his readers' tears for fallen greatness and blighted youth." সুখের বিষয়, পূর্ববর্তী ঐতিহাসিকের নির্মম অভিযোগে অভিযুক্ত কবি নবীনচন্দ্র পরবর্তী ঐতিহাসিকের সম্ভ্রম পুনর্বিচারে

কেবল মুক্তিই পাইলেন না, জাতির শ্রদ্ধার আসনে নূতন করিয়া প্রতিষ্ঠিত হইলেন। আমাদের এই গ্রন্থের দ্বিতীয় সটীক সংস্করণেই ( ১৯৫৮ ) প্রথম এই 'ঐতিহাসিক সত্য উদ্ঘাটন' করা হইয়াছিল, এবং পরবর্তী সময়ে আমাদের সিদ্ধান্ত সাহিত্য-সমাজে গৃহীত হইয়াছে।

## দেশপ্রীতির অভিব্যক্তি

নবীনচন্দ্রের অধিকাংশ রচনাতেই স্বদেশপ্রেম তথা মানবপ্রেম কবি-প্রতিভার উদ্দীপন-বিভাব, 'পলাশির যুদ্ধে' সেই দেশভাবনা অভিমানক্ষুব্ধ ক্রন্দনে ফাটিয়া পড়িয়াছে। লক্ষ্য করিবার বিষয়—বিশিষ্ট কোন বীরের 'বধ' বা 'সংহার' কাহিনী সবিস্তারে ঘোষণা করার পরিকল্পনা নবীনচন্দ্রের ছিল না। সিরাজকে কেন্দ্র করিয়া ঘটনাপুঞ্জ যতই আবর্তিত হোক না কেন, তবু নবীনচন্দ্রের যে মুখ্য নায়ক সর্বত্র বাক্যহীন বিশাল প্রভাব বিস্তার করিয়া আছে, সে সঙ্কীর্ণ অর্থে বাঙ্গালা দেশ, ব্যাপক অর্থে ভারতবর্ষ। সুতরাং যত প্রধানই হোক, কোন ব্যক্তি-বিশেষের জয়-পরাজয় পলাশি-প্রান্তরে স্মরণীয় যুদ্ধ-ঘটনার নিকট একান্তই অপ্রধান। তাই কাব্যের তাৎপর্যপূর্ণ নাম 'পলাশির যুদ্ধ', 'সিরাজদ্দৌলা বধ' বা 'সংহার' নহে। বাঙ্গালাভাষায় এই প্রথম বাঙ্গালার ইতিহাস কাব্যরূপ গ্রহণ করিল—জীবনকে স্পর্শ করিল—জাতীয় জীবনের একটি যৌন প্রবল প্রেরণার উৎস হইয়া উঠিল। মোহনলালকে আশ্রয় করিয়া নবীনচন্দ্র জাতিকে নবীনভাবে দীক্ষাদান করিলেন। কাব্যের প্রধান সুরও তাই বীর মোহনলালের উক্তিতে ধ্বনিত হইয়াছে—

যে আশা ভারতবাসী চিরদিন তরে
পলাশির রণ-রঙ্গে দিয়ে বিসর্জন, ( ৪র্থ সর্গ )

তাহারই মর্মান্তিক পরিণতি—

আঁধারিয়া ভারতের হৃদয়-গগন
স্বাধীনতা শেষ আশা গেল পরিহরি। ( ৪র্থ সর্গ )

নিম্নলিখিত উক্তিতে কবি কেবল মর্মবিদারী প্রশ্নই জাগান নাই, পরাধীনতার বেদনাবিদ্ধ অন্তরে অনির্বাণ মুক্তি-বহ্নিও অলক্ষ্যে জ্বালাইয়া দিয়াছেন—

কিন্তু পলাশিতে যেই নিবিড় নীরদ
করিল তিমিরাবৃত ভারত-গগন,
অতিক্রমি পুনঃ এই অনন্ত জলদ
হইবে কি সেই রবি-উদিত কখন? ( ৪র্থ সর্গ )

'পলাশির যুদ্ধের' কাব্যমূল্য অধিক নহে, রচনাগত ত্রুটি-বিচ্যুতিও তাহাতে দুর্লক্ষ্য নয়, তবু তাহা হইতে এক বন্ধন-অসহিষ্ণু পৌরুষদীপ্ত হৃদয়ের গভীর আর্তনাদ ধ্বনিত হইয়াছিল বলিয়াই তাহার অভাবিতপূর্ব সমাদর হইয়াছিল। রাণী ভবানীর তেজোদ্দীপ্ত কণ্ঠস্বরে যে বরাভয় বাণী নির্ঘোষিত হইয়াছে, তাহা সেদিনকার আত্মশক্তিতে উদ্বুদ্ধ বাঙ্গালীরই ভাষা। সাক্ষাৎ শক্তিরূপিণী বীরাঙ্গনার কি অপূর্ব অভিলাষ ও দৃঢ়তা—

ইচ্ছা করে এই দণ্ডে ভীমা অসি করে,
নাচিতে চামুণ্ডারূপে সমর ভিতর।

*　　　*　　　*

বঙ্গমাতা উদ্ধারের পন্থা সুবিস্তার
রয়েছে সম্মুখে ছায়াপথের মতন
হও অগ্রসর, নহে করি পরিহার
জঘন্য দাসত্বপথে কর বিচরণ। ( ১ম সর্গ )

বিদেশী আক্রমণকারীর হস্তে স্বাধীনতা সমর্পণের অবশ্যম্ভাবী পরিণতি বিগত যুগে জাতীয় ভাবোন্মত্ত বাঙ্গালী যেমন বুঝিয়াছে, তাহাই যুগপ্রতিভূ নবীনচন্দ্র রাণী ভবানীর মুখে প্রকাশ করিয়াছেন—

বঙ্গভাগ্য এ বীরত্বে ফলিবে তখন
দাসত্বের বিনিময়ে দাসত্ব স্থাপন।

*　　　*　　　*

যেই শক্তি টলাইবে বঙ্গ-সিংহাসন
থামিবে না এইখানে, ( ১ম সর্গ )

বহিরাগত মুসলমান শক্তিও এদেশে বিজয়ীর বেশে আসিয়াছিল সত্য, কিন্তু

এদেশের মুগ্ধকরী পারিপার্শ্বিক প্রভাবে এবং বহুশত বৎসরের সম্মিলিত সুখ-দুঃখপূর্ণ জীবনযাত্রার কল্যাণে বিজেতার স্বাতন্ত্র্য ও উগ্রতা একান্ত প্রশমিত হইয়া গিয়াছে; এখন হিন্দু এবং মুসলমান ভারতজননীর অপূর্ব ধূপছায়া বস্ত্রবিশেষ। বিগত যুগে জাতীয়-চেতনা প্রধানতঃ হিন্দু-ঐতিহ্য এবং ভাবধারা অবলম্বন করিয়া জাগ্রত হইলেও জাতীয় ঐক্যের সুর যেন তখন হইতেই ধ্বনিত হইতেছিল। রাণী ভবানীর মুখে কবি তাহাই প্রতিধ্বনিত করিয়াছেন—

এই দীর্ঘকাল
একত্র বসতি হেতু, হয়ে বিদূরিত
জেতাজিত বিষভাব, আর্য্যসুত সনে
হইয়াছে পরিণয় প্রণয় স্থাপিত;
নাহি বৃথা দ্বন্দ্ব জাতি-ধর্ম্মের কারণে। (১ম সর্গ)

রাণী ভবানীর সতর্কবাণীতে মিরজাফর, উমিচাঁদ, জগৎশেঠের মতই অধিকাংশ বাঙ্গালী বিচলিত হয় নাই, তাই সেইদিনের দুষ্কৃতির লীলাভূমি বাঙ্গালীর কলঙ্ক-রঞ্জিত পলাশি নবীনচন্দ্রের সাজাত্যাভিমানে রূঢ় আঘাত হানিয়াছিল। 'পলাশির যুদ্ধ' কাব্যে অভিব্যক্ত স্বদেশপ্রীতি অত্যল্পকাল মধ্যেই সাহিত্যে কিরূপ প্রভাব বিস্তার করিয়াছিল, তাহার পরিচয় পাই উক্ত কাব্যের মাত্র চারিমাস পরে প্রকাশিত 'সুরেন্দ্রবিনোদিনী' নামক দেশাত্মবোধক নাটকে। উহার নামপত্রে নাট্যকার উপেন্দ্রনাথ দাস রাণী ভবানী ও মোহনলালের বীরত্বব্যঞ্জক নানা উক্তি উদ্ধৃত করিয়া নাটকের মূল সুরের আভাস দিয়াছেন।

যে বীর মোহনলালের দ্বিধাহীন কণ্ঠে ধ্বনিত হইয়াছিল—'পরাধীন স্বর্গবাস হতে গরীয়সী স্বাধীন নরকবাস,' (তুলনীয় 'Better to reign in Hell than serve in Heaven.'—Paradise Lost)—সে যখন রণক্ষেত্রেই মৃত্যুশয্যায় শায়িত অবস্থায় দেখিল,—শক্তিহীনতার দরুণ নহে, স্বার্থ-প্রণোদিত ষড়যন্ত্রের রন্ধ্রপথেই বাঙ্গালীর স্বাধীনতা রত্ন অপহৃত হইয়া গেল, তখন তাহার মর্ম্মভেদী কাতরোক্তিতে কি বন্ধন-জর্জ্জরিত মুমূর্ষু বাঙ্গালীরই সম্মিলিত আর্তনাদ ফুটিয়া উঠে নাই?

কোথা যাও ফিরে চাও সহস্র কিরণ।
বারেক ফিরিয়া চাও, ওহে দিনমণি,
তুমি অস্তাচলে দেব, করিলে গমন
আসিবে যবনভাগ্যে বিষাদ-রজনী।

*    *    *

কি ক্ষণে উদয় আজি হইলে তপন?
কি ক্ষণে প্রভাত হল বিগত শর্বরী,
আঁধারিয়া ভারতের হৃদয়-গগন
স্বাধীনতা শেষ আশা গেল পরিহরি। (৪র্থ সর্গ)

জাতীয় পাপের স্মৃতিমন্থনে যে অভিমান ও আত্মগ্লানির বেদনা জাগিয়া উঠে, তাহারই স্থায়িভাব যে স্বদেশানুরক্তি—তাহাই 'পলাশির যুদ্ধ' পাঠের ফলশ্রুতি, এবং নবীনচন্দ্রের কাব্যসিদ্ধিও এই দেশপ্রীতির উদ্বোধনে।

আমরা দেখিলাম—একটা প্রচণ্ড শক্তি, একটা বাধাবন্ধহীন উচ্ছল আবেগ, সমগ্র জাতির দুঃখশোকে রোরুদ্যমান এক জীবন্ত কবিহৃদয়ের উষ্ণস্পর্শে 'পলাশির যুদ্ধ' সজীব হইয়া উঠিয়াছে বলিয়াই উহা বাঙ্গালীর জাতীয় কাব্যরূপে প্রতিষ্ঠালাভ করিয়াছিল। বঙ্কিমচন্দ্র যথার্থই বলিয়াছিলেন—"যে বাঙ্গালী হইয়া বাঙ্গালীর আন্তরিক রোদন না পড়িল, তাহার বাঙ্গালী জন্মই বৃথা।" সুরেশচন্দ্র সমাজপতিও বলিয়াছিলেন—"কবি তাঁহার আদরের মাতৃভূমির জন্য যে ভাবনা করিয়াছিলেন, পলাশির যুদ্ধের প্রতি পত্রে ছত্রে ছত্রে সে গাথা লিপিবদ্ধ করিয়া প্রত্যেক বাঙ্গালীকে তাহা অনুভব করাইয়া দিয়াছেন, এবিষয়ে বাঙ্গালী তাঁহার নিকট চিরঋণী।" এইরূপ নির্ভীকভাবে স্পষ্টভাষায় জাতীয় অন্তর্দাহ প্রকাশ করিয়াছিলেন বলিয়া এই কাব্যের নানা অংশের জন্য একদা কবিকে সরকারী কর্মচারীরূপে গ্লানি এবং বিড়ম্বনাও ভোগ করিতে হইয়াছিল। এই বিড়ম্বনা ভোগের ইতিহাস নবীনচন্দ্র তাঁহার 'আমার জীবনে'র পঞ্চম ভাগে সবিস্তারে বর্ণনা করিয়াছেন।

## কাব্য-মূল্যায়ন

নবীনচন্দ্রের কবিধর্মের উৎকর্ষ-অপকর্ষ সম্পর্কে পাঠক-সমাজ মোটামুটি একটা সিদ্ধান্তে আসিয়া পৌঁছিয়াছেন। তাঁহার রচনাবলীর বিস্তৃত পুঙ্খানুপুঙ্খ বিশ্লেষণ বর্তমান আলোচনা-লেখকও ভিন্ন গ্রন্থে করিয়াছেন। নবীনচন্দ্রের রচনা যেমন গুণান্বিত, তেমনি দোষকলঙ্কিত। নবীনচন্দ্রের ছিল অকৃত্রিম সহৃদয়তা ও আন্তরিকতা, উচ্ছ্বসিত হৃদয়াবেগ, সুমধুর শব্দসম্পদ, ভাবের স্বচ্ছন্দ গতিবেগ —কিন্তু সংযত বিন্যাস-কৌশল ও সামঞ্জস্যবোধের অভাবে তাঁহার কাব্য-সমূহের রসাবেদন নানাস্থানে খণ্ডিত হইয়াছে। 'পলাশির যুদ্ধে'ও স্থানে স্থানে এইরূপ ত্রুটি সূক্ষ্মদর্শী পাঠকের চোখে পড়িবে। আমরা আলোচনা প্রসঙ্গে তাহার কিছু কিছু উল্লেখ করিব; তবে সে যুগের অনুরূপ কোন বাঙ্গালাকাব্যই সর্বাংশে ত্রুটিমুক্ত নহে—একথা স্মরণ রাখিয়া কাব্যের উজ্জ্বল দিক উদ্‌ঘাটনে সচেষ্ট থাকিব।

'পলাশির যুদ্ধ' প্রকাশের অব্যবহিত পরেই তিনখানি সাময়িকপত্রে—'বঙ্গ-দর্শন', 'আর্যদর্শন' ও 'বান্ধবে'—উহার সবিস্তার আলোচনা হইয়াছিল। তন্মধ্যে 'বঙ্গদর্শনে' বঙ্কিমচন্দ্রের এবং 'বান্ধবে' কালীপ্রসন্ন ঘোষের আলোচনা ছিল সত্যই রসগ্রাহী ও বিচারমূলক। উক্ত আলোচনাদ্বয় হইতে কিছু কিছু মন্তব্য আমরা পূর্বেও উদ্ধৃত করিয়াছি, এক্ষণে রসবিচার-প্রসঙ্গেও তাঁহাদের অপরাপর মতামত সাধ্যমত বিবেচনা করিব। পূর্বেই বলিয়াছি,—'পলাশির যুদ্ধের' প্রধান বৈশিষ্ট্য উহার বিষয়বস্তু। পৌরাণিক ও রাজপুত শৌর্যের রোমাঞ্চকর কাহিনীর ঘনঘটার মধ্যে নিজ গৃহপ্রাঙ্গণের বেদনাপূর্ণ নাতিদূরবর্তী ঐতিহাসিক ঘটনা অবলম্বনে কাব্যসৃষ্টি করিয়া নবীনচন্দ্র সেযুগে বাঙ্গালীর অবরুদ্ধ মর্মজ্বালা প্রকাশের পথ উন্মুক্ত করিয়াছিলেন। কাব্যাংশে নিখুঁত না হইলেও এই বিষয়-মাহাত্ম্যের জন্যই পলাশির যুদ্ধের অচল প্রতিষ্ঠা।

## কাব্যের প্রকৃতি

নবীনচন্দ্র মহাকাব্যধারার কবি হইলেও সর্গবদ্ধভাবে রচিত এই কাব্যটিতে কিন্তু মহাকাব্যের লক্ষণ নাই। 'পলাশির যুদ্ধের' পাণ্ডুলিপি পাঠ করিয়া

বঙ্কিমচন্দ্র নবীনচন্দ্রকে পত্রে লিখিয়াছিলেন যে, উহা 'next, if at all to Meghnad'; আবার 'পলাশীর যুদ্ধের' কিছু পূর্বে প্রকাশিত হেমচন্দ্রের 'বৃত্র-সংহার' প্রথম খণ্ডের সহিত পলাশির যুদ্ধের তুলনা করিয়া তিনি পরে লিখিয়াছেন, "বৃত্র-সংহারের একটি বিশেষ গুণ এই যে, সেই একখানি কাব্যে উৎকৃষ্ট উপাখ্যান আছে, নাটক আছে, গীতিকাব্য আছে, সর্বোপরি চরিত্রচিত্রণ আছে, পলাশির যুদ্ধে উপাখ্যান এবং নাটকের ভাগ অল্প, গীতি অতি প্রবল।" বিচক্ষণ সমালোচক বঙ্কিমচন্দ্র 'পলাশির যুদ্ধের' মূল গীতি-প্রকৃতি সুস্পষ্ট লক্ষ্য করিয়াও কেন যে উহাকে 'মেঘনাদ বধ' ও 'বৃত্র-সংহার' মহাকাব্যদ্বয়ের সহিত তুলনা করিবার প্রয়াস পাইয়াছিলেন, জানি না। বঙ্কিমচন্দ্রের প্রথম তুলনাটি বিষয়বস্তুর অভিনবত্বের জন্য উচ্ছ্বাসও হইতে পারে, সম্ভবতঃ কাব্যটির প্রকৃতি সম্পর্কে তিনি তখনও মনস্থির করিতে পারেন নাই। দ্বিতীয় তুলনা হইতে মনে হয়—বঙ্কিমচন্দ্রও বহিরঙ্গ লক্ষণ বিচারে 'পলাশির যুদ্ধকে' মহাকাব্যগোত্রীয় বলিয়াই ধরিয়া লইয়াছিলেন; তাই উহাতে উপাখ্যান, চরিত্র, নাট্যরস ও গীতিরসের পূর্ণ সমাবেশ আশা করিয়াছিলেন। লক্ষ্য করিবার বিষয় এই যে, বঙ্কিমচন্দ্র নিজেই আবার উক্ত আলোচনার একস্থানে লিখিয়াছেন—"মেঘনাদ বধ বা বৃত্র-সংহারের সহিত এই কাব্য তুলনা করিতে চেষ্টা পাইলে কবির প্রতি অবিচার করা হয়।"

'সাধারণী' সম্পাদক অক্ষয়চন্দ্র সরকার নবীনচন্দ্রকে জিজ্ঞাসা করিয়াছিলেন,—'আপনি পলাশির যুদ্ধকে মহাকাব্য কি খণ্ডকাব্য বলেন?' উত্তরে নবীনচন্দ্র বলিয়াছিলেন,—'আমি উহাকে অকাব্য বলি।' প্রশ্নটি সকৌতুকে এড়াইয়া গেলেও ইঙ্গিত হইতে বুঝা যায়, নবীনচন্দ্র উহাকে মহাকাব্যের রূপ দিতে চাহেন নাই। পূর্ববর্তী খণ্ডকবিতা-সংকলন 'অবকাশরঞ্জিনীতে' যে স্বদেশাভিমান ও পরবশতাজনিত ধিক্কার বিচিত্রভাবে নানা কবিতায় প্রকাশ পাইয়াছিল, তাহাই এখানে একটি ক্ষুদ্র অথচ তাৎপর্যপূর্ণ কাহিনীতে দানা বাঁধিয়া উঠিয়াছে মাত্র। গীতি-উচ্ছ্বাস তেমনই আছে; উপাখ্যান, চরিত্র প্রভৃতি এখানে সেই দুঃসহ আবেগকেই শুধু ধরিয়া রাখিয়াছে। বস্তুতঃ পলাশির যুদ্ধকে বর্ণনাত্মক ভঙ্গীতে

রচিত একটি ঐতিহাসিক গাথা-কাব্য—এমন কি গীতি-কাব্যও বলা চলে। মহাকাব্যের সহিত এই ধরনের কাব্যের যে একটি আপাতঃ সাদৃশ্য অথচ মূলীভূত পার্থক্য আছে, তাহা পাশ্চাত্ত্য সমালোচকও বলিয়াছেন,—"Another division of narrative poetry which, with many resemblances to the epic, is yet distinguished from it in source, matter and method, is the Metrical Romance". (An Introduction to the Study of Literature—Hudson) 'পলাশির যুদ্ধের' বহিরঙ্গরূপ দেখিয়াই বুঝি একদা উহাকে মহাকাব্যগোত্রীয় বলিয়া মনে হইয়াছিল। আসলে উহাও একটি Metrical Romance, ঐতিহাসিক পটভূমিতে গড়া। সে যুগেই 'হিন্দু পেট্রিয়টে'র সমালোচনায় ইহাকে epic না বলিয়া বলা হইয়াছে 'It is half lyric, half narrative.' আচার্য ব্রজেন্দ্রনাথ শীল ইহাকে বলিয়াছিলেন,—'Metrico-historical romance.'

**নাট্যরস**

কাব্যটি অনতিবৃহৎ পাঁচ সর্গে বিভক্ত। বর্ণনাত্মক গাথা-কাব্য হইলেও ইহাতে ঘটনার গতিক্রম অনুযায়ী সর্গগ্রন্থন-প্রয়াসে পঞ্চাঙ্ক নাটকের রীতি জ্ঞাত বা অজ্ঞাতসারে অনুসৃত হইয়াছে বলিয়া মনে হয়। সংস্কৃত নাটকে ঘটনার আরোহ-অবরোহ ক্রম অনুযায়ী (ascending and descending order) পাঁচটি অঙ্ককে মুখ, প্রতিমুখ, গর্ভ, বিমর্ষ, নির্বহণ—এই পাঁচটি নামে বিভক্ত করিয়া অঙ্কসমূহের বৈশিষ্ট্য নির্ণয় করা হয়। ইংরাজী নাটকেও অনুরূপ বিভাগ রহিয়াছে; যথা,—Exposition, growth of action, climax, falling action or denouement, catastrophe or conclusion. 'পলাশির যুদ্ধের' প্রথম সর্গে নবাব-বিদ্রোহীদের ষড়যন্ত্রে যেন ঘটনার নাটকীয় সূচনা; দ্বিতীয় সর্গে কাটোয়ায় ব্রিটিশ শিবিরে ক্লাইভের চিন্তা ও দেবী ব্রিটানিয়া কর্তৃক আশ্বাসদানে ঘটনার নাটকীয় জটিলতা সৃষ্টি; তৃতীয় সর্গে যুদ্ধের পূর্বরাত্রে পলাশিক্ষেত্রে বিলাসময় সিরাজের গভীর আতঙ্ক-দৃশ্যে ঘটনার ভাবী পরিণতি আভাসিত হইয়া উঠিয়াছে বলিয়া উহাকেই ঘটনার climax বা চরম-রূপ বলা চলে; কেননা

ইঙ্গিতময়তার দিক দিয়া মূল যুদ্ধ ঘটনা হইতেও এই দৃশ্যের গুরুত্ব অধিক ; সিরাজের মানস-মৃত্যু যেন তখনই ঘটিয়া গিয়াছে। চতুর্থ সর্গে যুদ্ধ-বর্ণনা যেন climax বা উচ্চগ্রাম হইতে ঘটনার নাটকীয় অবতরণ, বহু পূর্ব হইতেই যাহা প্রত্যাশিত ছিল। অতঃপর সর্বশেষ পঞ্চম সর্গে নির্বহণ, catastrophe বা সিরাজের শোচনীয় পরিণতি—কবি উহার নামকরণও করিয়াছেন 'শেষ-আশা', কালীপ্রসন্ন ঘোষের মতে 'আশার নির্বাণ' নাম আরও উপযুক্ত হইত। পঞ্চাঙ্ক নাটকের এই পূর্ণবৃত্তরূপ পঞ্চসর্গবদ্ধ 'পলাশির যুদ্ধ' কাব্যকে যে নাট্যরসান্বিত করিয়া তুলিয়াছে, তাহাতে সন্দেহ নাই। নটশ্রেষ্ঠ গিরিশচন্দ্র ১৮৭৭ খৃষ্টাব্দে অভিনয়ার্থ ইহার নাট্যরূপদান কালে এই পঞ্চসর্গ-বিভাগের তাৎপর্য গ্রহণ করিয়াছিলেন কিনা জানিতে কৌতূহল হয়। তবু ইহা স্বীকার্য যে, নাট্যবোধ নবীনচন্দ্রের প্রকৃতিগত নহে, তাই নাট্যোপযোগী আবহ রচনায় তাঁহার আগ্রহও কম।

## ঘটনা ও গতি

উপাখ্যান-অংশ ইহাতে অবশ্যই সামান্য। মধুসূদনের 'মেঘনাদ বধ কাব্যে'র কাহিনীও তো কিছুই নয় ; মধুসূদন দৈবচক্রান্ত, লক্ষ্মণের প্রস্তুতি, রাবণের প্রতিশোধ-উদ্যম প্রভৃতির উপযোগী নানা পরিপূরক ঘটনার ঘনঘটা সৃষ্টি করিয়া মূল ঘটনাকে গুরুত্বপূর্ণ কেন্দ্রে প্রতিষ্ঠিত করিয়াছেন। মহাকাব্যের ব্যাপকতার জন্য তাহার প্রয়োজনও ছিল। কিন্তু নবীনচন্দ্র এই গীতিলক্ষণাক্রান্ত কাব্যে ঘটনাবৈচিত্র্যকে মুখ্য না করিয়া কেন্দ্র-ভাবের উপযোগী পরিবেশ-রচনার দিকেই যেন অধিক মনোযোগী ছিলেন। এই কেন্দ্র-ভাব—পলাশিতে বাঙ্গালীর স্বাধীনতাবিলুপ্তি এবং তজ্জন্য সমগ্র জাতির হইয়া কবির অশ্রুবর্ষণ। ঘটনা যেটুকুও আছে, তাহা যেন শুধু সেই বেদনা-উচ্ছ্বাসকে বহন করিবার জন্য, গীতিসৌন্দর্যময় কল্পনাপ্রোজ্জ্বল বর্ণনাসমূহকে ধারণ করিবার জন্য। এই কাব্যের উদ্দেশ্য যে মধুসূদনের ন্যায় শিল্পবস্তু গঠন নয়, রঙ্গলাল-হেমচন্দ্রের ন্যায় কাহিনীকথনও নয়, বরং বেদনাবিদীর্ণ হৃদয়ের উদ্ঘাটন মাত্র ;—তাহা বুঝিতে না পারিলে কাব্য-আস্বাদন সম্ভব হইবে না। বঙ্কিমচন্দ্র বলিয়াছিলেন,—"এই কাব্যের বিশেষ একটি

দোষ কাব্যের মন্থর গতি। ইহাতে কার্য (Action) অতি অল্প; যাহা আছে তাহার গতি অতি অল্পে অল্পে হইতেছে, অল্প ঘটনায় বিস্তীর্ণ বর্ণনায় সর্গ সকল পরিপূরিত হইতেছে।" কিন্তু কার্য বা ঘটনা ইহার লক্ষ্য ছিল না। যদি উহা বিস্তৃত কাহিনী-কাব্য বা পূর্ণাঙ্গ নাটক হইত, তাহা হইলে—

প্রজার বিরাগ, পরে পলাশী সমর,
পরাজয়, পলায়ন, ধৃত কারাঘর। ( ৫ম সর্গ )

এই চরণদ্বয়ে সংক্ষিপ্তভাবে বিবৃত ঘটনাসমূহকে বিচিত্র ঘাত-প্রতিঘাতের মধ্য দিয়া সুস্পষ্ট করা একান্ত প্রয়োজন হইয়া পড়িত। শুধু তাহা নহে, প্রথম সর্গে ষড়যন্ত্রের যে আয়োজন তাহার সক্রিয় রূপ পরে আর দেখা যায় নাই। দ্বিতীয় ও তৃতীয় সর্গে ঘটনা কিছুই ঘটে নাই, চতুর্থ সর্গে সামান্য যুদ্ধ বর্ণনা ততোধিক মোহনলালের বিলাপ, পঞ্চম সর্গে সিরাজ-হত্যার নাটকীয়তাও কবির বেদনার্ত ধিক্কারে আচ্ছন্ন। সুতরাং Action এই গীতিপ্রধান গাথা-কাব্যে প্রত্যাশিত নয়। নবীনচন্দ্রের নিকট ষড়যন্ত্রের ভয়াবহতা, প্রতিপক্ষ ক্লাইভের সংকল্প-দৃঢ়তা, সিরাজের কৃতকর্মের বিভীষিকা, মোহনলালের খেদ, সিরাজের পতনের বেদনা—বিচিত্র ঘটনার চাইতেও গুরুত্বপূর্ণ; তাহার কেন্দ্র ভাব প্রকাশের জন্য এই কয়টি বিষয়ের অনুকূল পরিবেশ রচনাতেই তিনি সমস্ত বর্ণন-ক্ষমতা নিয়োজিত করিয়াছিলেন, আর বঙ্কিমের ভাষায় 'নবীনচন্দ্র বর্ণনায় একরূপে মন্ত্রসিদ্ধ।' অবশ্য এই সব বর্ণনায়ও নানাস্থানে বাহুল্য আছে, অসংগতি আছে, অসংযম আছে; তবু সম্পূর্ণভাবে গ্রহণ করিলে চিত্র ও সঙ্গীতধর্মিতার গুণে উহারা পাঠককে আবিষ্ট করে। সর্গসমূহ বিশ্লেষণ করিলে এই সব সৌন্দর্য যেমন নানাস্থানে চোখে পড়িবে, তেমনি অবাস্তর বস্তুও দৃষ্টি এড়াইবে না।

## সর্গসমূহের বিশ্লেষণ

বঙ্কিমচন্দ্র মনে করেন, প্রথম সর্গ ( শেঠভবনে ষড়যন্ত্র ) কাব্যের পক্ষে অপ্রয়োজনীয় এবং দ্বিতীয় সর্গেই কাব্যের যথার্থ আরম্ভ। আবার তিনিই পরে বলিয়াছেন,—'প্রথম সর্গের দ্বারা কাব্যের প্রধান অংশ সূচিত এবং প্রবর্তিত

হইয়াছে।' সুতরাং উহার উপযোগিতা একরূপ স্বীকৃতই হইল। বস্তুতঃ প্রথম সর্গেই সমগ্র কাব্যঘটনার 'মুখ' রচিত হইয়াছে। কেননা পূর্বেই একস্থানে বলিয়াছি,—'পলাশি প্রান্তরে যুদ্ধ বস্তুতঃ যুদ্ধের উপসংহার, প্রকৃত যুদ্ধ স্নায়ুযুদ্ধের (war of nerves) আকারে পূর্ব হইতেই সংঘটিত হইতেছিল কলিকাতা, হুগলী, চন্দননগর, মুর্শিদাবাদে বৎসরাধিককাল ধরিয়া।' সুতরাং এই নেপথ্য-উদ্যোগ বাদ দিলে কাব্য নিরবলম্ব হইয়া পড়িত। এই সর্গেই বিপরীত চিন্তার স্রোত-সংঘাত জাগিয়া উঠে রাণী ভবানীর তেজোদৃপ্ত বাণীতে, আর তাহাতে ষড়যন্ত্রের গুরুত্ব বাড়িয়া যায়। কবি তদুপযোগী পরিবেশটিও রচনা করিয়াছেন সুন্দর—

দ্বিতীয় প্রহর নিশি নীরব অবনী,
নিবিড় জলদাবৃত। গগন মণ্ডল,

*        *        *

তিমিরে অনন্তকায় শূন্য ধরাতল।

আর তাহার মধ্যে মুর্শিদাবাদে রুদ্ধদ্বার শেঠ-ভবনের গবাক্ষপথে বিচ্ছুরিত আলোকরশ্মি যেমন গোপন ষড়যন্ত্রের ইঙ্গিত দিতেছে, তেমনি মন্ত্রণাকারীদের পশ্চাতে প্রাচীরে বিলম্বিত লোলরসনা নৃমুণ্ডমালিনীর চিত্র সমগ্র পরিবেশটিকে আরও ভয়াবহ করিয়া তুলিয়াছে। তাই কালীপ্রসন্ন ঘোষ বলিয়াছেন—'বোধ হয়, মেঘনাদ বধের আরম্ভ ভিন্ন বাংলায় কোন কাব্যের প্রারম্ভ বর্ণনাতেই এমন ভয়ঙ্কর গাম্ভীর্য এবং পরিম্লান মনোহারিত্ব দেখান হয় নাই।' এমন কি বৃত্র-সংহারের প্রথম সর্গে পাতালপুরে দেবগণের মন্ত্রণা শব্দালংকারপূর্ণ হইলেও এত গভীর অর্থবহ হয় নাই, মনে হয়।

দ্বিতীয় সর্গে বৃটিশ-সৈন্যের বিচিত্র মনোভাব বিশ্লেষণে, ক্লাইভের অন্তর্দ্বন্দ্বময় চিত্ত উদ্ঘাটনে, ইংলণ্ডের রাজলক্ষ্মীর দিব্যমূর্তি বর্ণনে নবীনচন্দ্রের কবিকল্পনা যেন মুক্তপক্ষ বিস্তার করিয়া চলিয়াছে। এই কারণেই বঙ্কিমচন্দ্র এবং কালীপ্রসন্ন উভয়েই এই সর্গ সম্পর্কে সপ্রশংস অভিমত দিয়াছেন। কেবল দীর্ঘ 'আশা-বন্দনাটি' এখানে অবান্তর প্রক্ষেপ বলিয়া মনে হয়; যদিও কালীপ্রসন্ন বলিয়াছেন—'আশার নিকট জিজ্ঞাসাচ্ছলে যেভাবে ক্লাইভকে সহসা অভিনয়ভূমিতে

আনিয়াছেন, তাহা সঙ্গত হইয়াছে।' আমাদের ধারণা বৃটিশ-সৈন্যদের বর্ণনার পরেই—

শিবিরে অনতিদূরে বসি তরুতলে
নীরবে ক্লাইভ, মগ্ন গভীর চিন্তায়।

এই বর্ণনাটুকুই ক্লাইভকে উপস্থাপনার পক্ষে যথেষ্ট ইঙ্গিতময় হইত, 'আশা'র মধ্যস্থতা নিরর্থক। আর যে সমস্ত কারণে আশাকে 'কুহকিনী'-'মায়াবিনী' বলা হইয়াছে, ক্লাইভের ক্ষেত্রে তাহা প্রযোজ্য নহে। তাঁহার নিকট উহা ছলনাময়ী আশা নয়, বরং সার্থক আত্মবিশ্বাস; তাই তাঁহার উক্তি—

না জানি কি মহাশক্তি অন্তরে আমার
আবির্ভূত আজি।

এই 'আশা-বন্দনা'র একস্থলে নবীনচন্দ্র সরকারী কর্মচারীর বেদনা-অপমানের যে সংক্ষিপ্ত গ্লানিময় চিত্র অঙ্কন করিয়াছেন, তাহা যেন বাঙ্গালী-কেরাণীরই আত্মধিক্কার—

ধর্মাধিকরণে বসি নিম্ন কর্মচারী,
উদরে জঠর-জ্বালা; গুরু কার্যভারে
অবনত মুখ,—ওই হংস পুচ্ছধারী
বীরবর,—যুঝিতেছে অনন্ত প্রহারে
মসীপাত্র সহ, প্রভু-পদাঘাত-ভয়ে।

'আশা-বন্দনা'র ন্যায় এই সর্গশেষে বৃটিশ সৈনিকদের গীতটিও অপ্রয়োজনীয়। বঙ্কিমচন্দ্র, কালীপ্রসন্ন—উভয়ে ইহার প্রশংসা করিলেও মনে হয় তদ্দ্বারা বৃটিশ শৌর্যপ্রকাশের বিশেষ সহায়তা যেমন হয় নাই, তেমনি গীতিসুরও ততটা ঝংকৃত হয় নাই।

তৃতীয় সর্গে ঘটনা নাই, কিন্তু চরম ঘটনার—মানস-বিভীষিকাচ্ছন্ন সিরাজের অবশ্যম্ভাবী পরিণতির নিগূঢ় ইঙ্গিত রহিয়াছে। কালীপ্রসন্ন ঘোষ এই সর্গ-প্রসঙ্গে বলিয়াছেন,—'কবি কল্পনাযোগে পলাশির ঐতিহাসিক ক্ষেত্রে উপস্থিত

হইয়াছেন এবং উপস্থিত হইয়াই চিন্তাবশে অবসন্ন হইয়া পড়িয়াছেন। তাঁহার মন আর তাঁহাতে নাই, হৃদয়ে গভীর শোকসিন্ধু উথলিয়া উঠিয়াছে।...ইহার মধ্যেই সহসা অন্যকথা। কোথায় কোটিকল্প লোকের অদৃষ্টের ফলাফল গণনা, আর কোথায় রূপসীদের রূপের তরঙ্গ। কবি যেই ভারতের ভাগ্যসূত্র হাতে ধরিয়া নবাব-শিবিরের বিলাসগৃহে ধীরে ধীরে প্রবেশ করিলেন, অমনি সকল কথা বিস্মৃত হইয়া সেই বিলাসতরঙ্গে ভাসিয়া গেলেন, ইহা যেন এক গানের মধ্যে আর এক গান, এক রাগিণীর মধ্যে আর এক রাগিণী। ইহাই নবীনচন্দ্রের অসাবধানতা।' সত্যই বিলাস-বর্ণনার বাহুল্যে কবির অসাবধানতা এখানে চরমে উঠিয়াছে। সম্ভবতঃ কবি এই সুযোগে এক রোমাঞ্চকর ভিন্ন পরিবেশ সৃষ্টি করিতে চাহিয়াছিলেন,—যাহা সিরাজের মানস-দ্বন্দ্বের পটভূমিরূপে কাজ করিবে, আবার পূর্বেই ভিন্ন রসের আস্বাদ দিয়া পরবর্তী সর্গের যুদ্ধঘটনাকেও ঘোরতর করিয়া তুলিবে। বায়রণের Childe Harold-এ বর্ণিত ওয়াটার্লু যুদ্ধের পূর্বরাত্রির বর্ণনা এখানে নিঃসন্দেহে প্রভাব বিস্তার করিয়াছে। এই সর্গে ক্লাইভকে পুনরায় দ্বন্দ্ব-বিক্ষুব্ধ চিত্তে উপস্থিত করার উদ্দেশ্য আছে। পরদিনের যুদ্ধফল তো পূর্বস্থিরীকৃত ব্যাপার, সুতরাং এই বর্ণহীন ঔৎসুক্যহীন যুদ্ধকে কাব্যে গুরুত্বপূর্ণ করিয়া তুলিতে হইলে প্রতিপক্ষকেও আশঙ্কা-বিচলিত এবং প্রস্তুতি-তৎপর রাখিতে হয়। "মেঘনাদ বধ"-উদ্যোগে লক্ষ্মণের চণ্ডী-আরাধনার তাৎপর্য ইহার সহিত তুলিত হইতে পারে। দ্বিতীয় সর্গের গীতটির ন্যায় এই সর্গেও বিলাস-মুহূর্তে বামাকণ্ঠনিঃসৃত বিরহ-গীতটি নিরর্থক মনে হয়, যদিও স্বতন্ত্রভাবে এই সঙ্গীতগুলির গীতি-সৌন্দর্য প্রশংসনীয়। তবুও এই সর্গের শেষে বৃটিশ-যুবকের প্রণয় গীতিটির কিছুটা সার্থকতা এই কারণে থাকিতে পারে যে, উহা দ্বারা কবি ক্লাইভের কঠোর চিত্তের এক করুণমধুর দুর্বল দিক উদ্‌ঘাটনের প্রয়াস পাইয়াছেন, যেখানে কবি-কল্পনা সর্বাংশে রোমান্টিক হইয়া উঠিয়াছে।

সেই তান ক্লাইভের পশিল শ্রবণে ;
ঝরিল একটি অশ্রু, দ্রবিল হৃদয়।

সুদীর্ঘ নিশ্বাসসহ হইল নির্গত—
"প্রিয়তমে মেহেরুন্নিসা !—জনমের মত !"

চতুর্থ সর্গ যুদ্ধ।—একদিনে মাত্র নয় ঘণ্টা সময়ের মধ্যে সংঘটিত সাধারণ যুদ্ধ হইলেও এই সর্গে কবি যে ইহাকে প্রভূত গুরুত্ব দিয়াছেন তাহা সূচনা-শ্লোক হইতেই উপলব্ধ হয়।

পোহাইল বিভাবরী পলাশী-প্রাঙ্গণে,
পোহাইল যবনের সুখের রজনী ;
চিত্রিয়া যবন-ভাগ্য আরক্ত গগনে,
উঠিলেন দুঃখভরে ধীরে দিনমণি।

*　　　*　　　*

ক্লাইভের মনে হল স্ফূর্তির সঞ্চার।
সিরাজ স্বপ্নান্তে রবি করি দরশন,
ভাবিল এ বিধাতার রক্তিম নয়ন।

অবশ্য, সূচনাতেই বিজয়ী-বিজিত সম্পর্কে এই সুস্পষ্ট ইঙ্গিত আমাদের কৌতূহল কিছুটা ম্লান করিয়া দেয়।

বঙ্কিমচন্দ্র এই যুদ্ধ-পরিবেশ রচনার প্রশংসা করিয়াছেন। সম্ভবতঃ বাঙ্গালাকাব্যে এই প্রথম এক ঐতিহাসিক যুদ্ধের আবেগময় বর্ণনা মিলিল, তৎসহ মোহনলালের তেজোদৃপ্ত অথচ করুণ খেদোক্তি সংযুক্ত হওয়ায় এই সর্গ একদা শিক্ষিত বাঙ্গালীর কণ্ঠস্থ ছিল। কালীপ্রসন্ন ঘোষ তাই ইহাকে "বাঙ্গালী মাত্রেরই অভিমানের বিষয়" বলিয়াছিলেন। বাঙ্গালী সেনার প্রতি মোহনলালের প্রতিরোধ-আহ্বান-অংশটুকু রচনায় প্রেরণা নবীনচন্দ্র রঙ্গলালের "ক্ষত্রিয়দিগের প্রতি রাজার উৎসাহবাক্য" (পদ্মিনী উপাখ্যান) হইতে পাইতেও পারেন, কিন্তু নবীনচন্দ্র-রচিত মোহনলালের উদ্দীপক-আহ্বান আন্তরিক উচ্ছ্বাসে সমৃদ্ধতর। এই খেদোক্তিই 'পলাশির যুদ্ধ' কাব্যের সর্বাপেক্ষা জীবন্ত ও স্মরণীয় অংশ। অস্তগামী সূর্যকে উদ্দেশ্য করিয়া মুমূর্ষু মোহনলালের পরাধীনতাক্ষুব্ধ এই খেদোক্তি কাব্যের প্রথম সংস্করণে কবির বক্তব্যরূপেই ছিল, কালীপ্রসন্ন ঘোষের প্রস্তাবে

উহা পরে মোহনলালের মুখে দিয়া কবি ভালই করিয়াছেন, তাহাতে নাট্যরস পূর্ণ আবেগ সঞ্চারিত হইয়াছে। একদা ইহা বঙ্কিমচন্দ্রের 'বন্দেমাতরম্' মন্ত্রের মত উদ্দীপনা সঞ্চার করিয়াছিল, আজ আমরা স্বাধীন অবস্থায় হয়ত বা উহাকে উচ্ছ্বসিত ভাবাবেগমাত্র বলিয়াও মনে করিতে পারি। যাহা হোক, মোহনলালের এই বেদনার্ত ভাষণ সংক্ষিপ্ত হইলে যে আরও গভীর তাৎপর্যময় হইয়া উঠিত—ইহা বঙ্কিমচন্দ্র প্রথম নির্দেশ করেন। অযথা দৈর্ঘ্যের জন্য মোহনলালের বক্তব্য বিষয় এবং চিন্তা বিক্ষিপ্ত হইয়া গিয়াছে।

পঞ্চম সর্গের 'শেষ-আশা' নামকরণের উপলক্ষ্য মন্দভাগ্য সিরাজ, ইহার মুখ্য ঘটনা সিরাজের হত্যা। বাহুল্যপূর্ণ হইলেও মুর্শিদাবাদের সর্বব্যাপী বিজয়োৎসব, ইংরাজ-শিবিরের আনন্দ-উল্লাস—সমস্তই ঐ শোচনীয় ঘটনার পটভূমি রচনা করিয়াছে। উহার প্রধান সার্থকতা অবস্থার বৈপরীত্য সৃষ্টি ( contrast )। কবি সুস্পষ্টই বলিয়াছেন—

সেই নৃত্য সেই গীত রয়েছে সকল,
হায়! সে সিরাজদ্দৌলা নাহি কি কেবল?

এই বৈপরীত্যের মধ্য দিয়া নবাব সিরাজ এবং বেগম লুৎফার মর্মান্তিক পরিণতি আরও গভীর বেদনাময়রূপে উপস্থাপিত করা সম্ভব হইয়াছে।

নীরব নিশীথে এই আনন্দের ধ্বনি
উঠিল গগনপথে ;

আর তাহারই সঙ্গে সঙ্গে অপরদিকে কারাগারে—

জাগিল সত্রাসে বামা, সিরাজদ্দৌলার
শিবির সঙ্গিনী, সেই রাণী বিষাদিনী!

এবং

কারাগারে কক্ষান্তরে গভীর নিশীথে,
কে ও দাঁড়াইয়া ওই অবনত মুখে?

প্রমত্ত মীরজাফর ও মীরণের চিন্তাক্লিষ্ট মানস-চিত্র উদ্ঘাটন দ্বারা কবি ইংরাজ-কবলিত বাঙ্গালার বিকৃত ভাগ্যের প্রতি নিজ বিরূপতাই যেন প্রকটিত

করিয়াছেন। এই কাব্যে স্বদেশাভিমানী কবির ক্ষুব্ধ তিরস্কার তৃতীয় সর্গে মন্ত্রণাকারীদের সম্পর্কে ( ৭ম-৮ম শ্লোক ), পঞ্চম সর্গে মীরজাফর ( ১২ শ্লোক ) এবং হত্যাকারী মহম্মদী বেগ সম্পর্কে ( ৪৪ শ্লোক ) তীব্রভাবে প্রকাশ পাইয়াছে। বিষাদাত্মক এই কাব্যের শেষ সর্গে মৃত্যুপ্রতীক্ষমান সিরাজকে উদ্দেশ্য করিয়া কবির অনুরূপ তিরস্কার—

হতভাগ্য, দুরাচার, যুবক দুর্জন !
পায়ে পড়, ক্ষমা চাহ, সকলি বিফল।

যেন অত্যন্ত কঠোর মনে হয়, এবং এ ক্ষেত্রে সাইলক-চরিত্র সম্পর্কে সেক্সপীয়রের মন্তব্যটুকু প্রয়োগ করিয়া বলা চলে,—'He was more sinned against than sinning.' সিরাজ সম্পর্কে কবি-প্রযুক্ত বিশেষণসমূহ যে একেবারে নিরর্থক নহে, তাহা আমরা পূর্বে বিস্তৃত ঐতিহাসিক আলোচনা হইতে যদিও জানিয়াছি, তবু সিরাজের এতটা প্রায়শ্চিত্ত সম্ভবতঃ কবির সজ্ঞান-চিত্তেরও অভিপ্রেত ছিল না। কিন্তু এ ক্ষেত্রেও আচার্য যদুনাথ সরকারের ন্যায় প্রবীণ ঐতিহাসিকের গবেষণা নবীনচন্দ্রের পক্ষে সাক্ষ্য দিতেছে।—"The fallen monarch abashed himself to the ground, made frantic appeals for marcy, and promised to live in harmless obscurity if only his life was spared. But all his efforts proved futile". সিরাজের প্রতি কবি যে সহানুভূতিসম্পন্ন ছিলেন—এ কথাও আমরা পূর্বে আলোচনা করিয়াছি, এবং সেই সহানুভূতির উজ্জ্বল নিদর্শন রহিয়া গিয়াছে কাব্যের সমাপ্তিসূচক চরণদ্বয়ে—

নিবিল গৃহের দীপ, নিবিল তখন
ভারতের শেষ আশা, হইল স্বপন।

সিরাজের পতনের সহিত ভারতের পতন মিলিয়া গিয়া এক মর্মান্তিক জাতীয় ইতিহাস রচিত হইল, আর সেই ইতিহাসেরই কাব্যরূপ বলিয়া 'পলাশির যুদ্ধে'র গৌরব।

## চরিত্র-চিত্রণ

বঙ্কিমচন্দ্র 'পলাশির যুদ্ধে' চরিত্র-চিত্রণের অভাব বোধ করিয়াছিলেন। কালীপ্রসন্ন ঘোষও বলিয়াছেন—"পলাশির যুদ্ধের অপূর্ণতা এই যে, ইহাতে মনুষ্যচরিত্রের বিশদ চিত্র নাই। ইহার পাঠাবসানে মনে কতকগুলি অত্যুৎকৃষ্ট ভাব এবং অত্যুৎকৃষ্ট বর্ণনা দৃঢ়নিবদ্ধ থাকে, কিন্তু উৎকৃষ্ট কি অপকৃষ্ট কোন একটি চরিত্র তেমন চিত্রিত থাকে না।" এই ত্রুটি নির্দেশ সত্ত্বেও কালীপ্রসন্ন উঁহার কতিপয় চরিত্র বিশ্লেষণ করিয়া নবীনচন্দ্রের চরিত্রায়নের প্রশংসা করিয়াছেন। যাহা হোক, একটি কথা মনে রাখিতে হইবে যে, মহাকাব্যের বিরাট বিস্তৃত ও পূর্ণাঙ্গ চরিত্রসৃষ্টির অবসর কবি ইহাতে করিয়া লন নাই। পরাধীনতায় নিরুদ্ধকণ্ঠ একটি জাতির ধূমায়িত বেদনাবহ্নি এবং বাষ্পোচ্ছ্বাসকে প্রকাশ করিবার জন্য তিনি এই উল্লেখযোগ্য ঐতিহাসিক ঘটনাকে অবলম্বন করিয়াছিলেন মাত্র। সুতরাং এক প্রবল ভাব বিশদ বর্ণনায় গড়িয়া তোলাই যে এই কাব্যের প্রধান লক্ষ্য ছিল, তাহা কালীপ্রসন্নও বুঝিয়াছিলেন দেখা যায়। নবীনচন্দ্র নিজেও বলিয়াছেন,—'চরিত্র-চিত্রণ পলাশির যুদ্ধ রচয়িতার উদ্দেশ্য ছিল না।' এইরূপ কাব্যে পূর্ণ চরিত্র সৃষ্টির সুযোগও নাই। এক একটি সর্গে এক একটি চরিত্র বিশেষ কোন ভাবের প্রতীকরূপে উপস্থিত, তাহার উক্তি বা আচরণে সেই ভাব ব্যঞ্জিত হইলেই কাব্য-প্রয়োজন শেষ হইয়া গেল। মীরজাফর প্রথম ও পঞ্চম সর্গে, ক্লাইভ দ্বিতীয় ও তৃতীয় সর্গে, সিরাজ এবং লুৎফা তৃতীয় ও পঞ্চম সর্গে দুইবার করিয়া উপস্থিত;—তন্মধ্যে আবার কোন চরিত্রই দুই সর্গেই সমান প্রধান ও সক্রিয় নহে। মীরজাফর প্রথম সর্গে, ক্লাইভ দ্বিতীয় সর্গে, সিরাজ তৃতীয় সর্গে এবং লুৎফা পঞ্চম সর্গে প্রাধান্য লাভ করিয়াছে। রাণী ভবানী এবং মোহনলালের মত উল্লেখযোগ্য চরিত্র যথাক্রমে প্রথম ও চতুর্থ সর্গে একবার মাত্র প্রদীপ্ত হইয়া উঠিয়াছে।

প্রথম সর্গেই আমরা অনেকগুলি চরিত্রের সাক্ষাৎ পাই সিরাজের বিরুদ্ধে ষড়যন্ত্র প্রসঙ্গে। প্রত্যেকেই নিজের বক্তব্য কখনো বা উত্তেজিতভাবে, কখনো বা যুক্তিপূর্ণভাবে উপস্থাপিত করিতেছে এবং সেই সঙ্গে কবি তাহাদের প্রত্যেকের

মনোভাব ও চরিত্রের ইঙ্গিতও দিয়া চলিয়াছেন। তাহাতে প্রতিটি চরিত্রের মূলগত পার্থক্য সুন্দর ফুটিয়া উঠিয়াছে। ষড়যন্ত্র-মন্ত্রণার উদ্বোধন-কর্তা মন্ত্রী রায়দুর্লভের চারিত্রিক কাপট্য ও ধার্মিকতার ছলনা গোড়াতেই বুঝিবার উপায় নাই। তাঁহার বক্তব্য শুনিলে মনে হইবে—সিরাজের প্রতি কৃতজ্ঞতায় এবং স্বদেশের দুঃখভাবনায় তিনি বুঝি সত্যই উদ্বিগ্ন। উচ্ছৃঙ্খল, অত্যাচারী সিরাজকে সকলে সম্মিলিতভাবে নীতি উপদেশ দিয়া সংশোধন করার পক্ষপাতী যেন তিনি। তাই তিনি পাপ মন্ত্রণা করিতে চান না, কৃতঘ্নতা ও রাজদ্রোহিতায় তিনি সম্মত নন। আসলে কপট রায়দুর্লভ ভিন্ন সুর ধরিয়া অন্যান্যদের মনোভাব বুঝিতে ইচ্ছুক। তাঁহার সহিত তুলনায় জগৎশেঠ অনেক স্পষ্ট ও বলিষ্ঠ। সে কপটতাহীন, সাহসী, তেজোদৃপ্ত ও অভিমানক্ষুব্ধ। মন্ত্রী রায়দুর্লভের দ্বিধাগ্রস্ত মনোভাব লক্ষ্য করিয়া সে উত্তেজিত, শ্লেষবাণে জর্জরিত করিয়াছে রায়দুর্লভকে। এই প্রসঙ্গে বাঙ্গালী-চরিত্রের প্রতি নিম্নলিখিত বিদ্রূপোক্তিতেই তাহার জ্বালাময় তিরস্কার প্রকাশিত হইয়াছে—

স্বর্গমর্ত্ত্য করে যদি স্থান-বিনিময়,
তথাপি বাঙ্গালী নাহি হবে একমত।
প্রতিজ্ঞায় কল্পতরু, সাহসে দুর্জয়,
কার্যকালে খোঁজে সবে নিজ নিজ পথ।

সিরাজ তাহার পরিবারকে কলঙ্কিত করিয়াছে, তাই প্রতিহিংসা গ্রহণে সে দৃঢ়-প্রতিজ্ঞ, তাহার জন্য সে একা অগ্রসর হইতেও প্রস্তুত। কবি সুন্দর অথচ স্বল্পভাষায় তাহার ক্রোধোন্মত্ত রূপটি চিত্রিত করিয়াছেন। রাজা রাজবল্লভের উক্তির মধ্যে সিরাজের কলঙ্ক ও অত্যাচারের বিভীষিকা পরিস্ফুট, তিনিও সিরাজ কর্তৃক লাঞ্ছিত। সিরাজের পতন তাঁহারও অবশ্য কাম্য, কিন্তু সেই মনোভাব জগৎশেঠের মত প্রচণ্ডভাবে প্রকাশের সাহস তাঁহার নাই। তাঁহার পরামর্শ—ইংরাজের সহায়তায় সিরাজকে রাজ্যচ্যুত করিয়া মীরজাফরকে নবাব করা হোক। রাজা কৃষ্ণচন্দ্র মন্ত্রী রায়দুর্লভের মত কপট নন, তাঁহার ধর্মবোধ কিছুটা জাগ্রত, তিনি অনুকম্পাপ্রবণ ও পাপদ্বেষী। বক্তব্য উপস্থাপনায় পদমর্যাদার উপযুক্ত

ধীরতা তিনি বজায় রাখিয়াছেন। তিনি জগৎশেঠের মত উন্মত্ত আবেগে কম্পমান নহেন, আবার রাজবল্লভের মত কূটকৌশলী নহেন। তাঁহার পরামর্শও রাজবল্লভের অনুরূপ, তবে সুস্পষ্ট। অন্যতম ষড়যন্ত্রকারী মীরজাফরকে নির্বাক রাখিয়া নবীনচন্দ্র সুন্দর কবিকৌশলের পরিচয় দিয়াছেন। মীরজাফর মন্ত্রণায় কোন অংশ গ্রহণ করেন নাই, তবু নানা অভিব্যক্তিতে তাঁহার চরিত্র বেশ ফুটিয়া উঠিয়াছে। মন্ত্রী রায়দুর্লভ কপট ছলনা করিয়া যখন বলিলেন—তিনি সিরাজের পতনের জন্য পাপ-মন্ত্রণা করিতে চাহেন না, তখন মীরজাফরের প্রত্যাশা যেন ব্যর্থ হইল। রায়দুর্লভের উক্তি যে একান্ত কূটনৈতিক ছলনার অভিব্যক্তি, তাহা বুঝিতে পারিয়াও যেন মীরজাফর নিজের সম্পর্কে কোন আশার ইঙ্গিত পাইলেন না। তাই নিরাশভাবে প্রত্যেকের মুখের দিকে তিনি তাকাইতে লাগিলেন। রায়দুর্লভের কপট উক্তির প্রতিক্রিয়া লক্ষ্য করিতেই তিনি উৎসুক, অন্যান্যদের নিকট হইতে চরম প্রস্তাব উত্থাপিত হইবার আশায় তাঁহার নির্বাক প্রতীক্ষা। তাই রাজবল্লভ যখন সিরাজকে সিংহাসন চ্যুত করিয়া মীরজাফরকে নবাব করিবার অভিপ্রায় জ্ঞাপন করিলেন, তখন আত্মস্বার্থসিদ্ধির সম্ভাবনার আনন্দে—

উঠিল কাঁপিয়া,
দুরু দুরু করি মীরজাফরের হিয়া।

আবার পঞ্চম সর্গে দেখিতে পাই, নবীন-নবাব অহিফেনসেবী অপদার্থ বৃদ্ধ মীরজাফর কামিনীবিলাসপ্রমত্ত, স্তাবকের স্তুতিবাদে মুগ্ধ। কবি তাঁহাকে কঠিন ধিক্কারে জর্জরিত করিয়াছেন।

দ্বিতীয় সর্গে আশা-নৈরাশ্যের দ্বন্দ্ব সৃষ্টি দ্বারা ক্লাইভের চরিত্রের যে বৈশিষ্ট্য কবি পরিস্ফুট.করিতে চাহিয়াছেন, তাহা হইল ক্লাইভের আপন শক্তিতে অটল বিশ্বাস ও বৃটিশ সাম্রাজ্য বিস্তারের আকাঙ্ক্ষা। আত্মচিন্তার সূত্রে এই বিদেশাগত বিজয়ী বীরের পূর্বপরিচয়ও কবি বিবৃত করিয়াছেন। সেই পরিচয়ের মধ্যে স্বগৃহ বিতাড়িত অখ্যাত এক উচ্ছৃঙ্খল যুবকের দূর দেশে ভাগ্যান্বেষণ প্রয়াস, বিপদ উত্তরণ ও সাফল্য অর্জনের চমকপ্রদ কাহিনী ফুটিয়া উঠিয়াছে। কবি ক্লাইভের

অবয়ব ও ব্যক্তিত্বের সংক্ষিপ্ত বর্ণনা দিয়াছেন। ক্লাইভ ঠিক সুরূপ নন, অথচ সর্বাঙ্গ সৌষ্ঠবময়, মুখশ্রী গম্ভীর, অন্তরে দুঃসাহস ও দুরাকাঙ্ক্ষা জাগ্রত। স্থিরপ্রতিজ্ঞ এই যুবক ইংরাজশিবিরে চিন্তামগ্ন। জয়-পরাজয় সম্পর্কে বিচিত্র আত্মচিন্তার মধ্য দিয়া তাঁহার কর্মক্ষমতা ও সংকল্পের কথা প্রকাশিত হইয়াছে। যদিও গীতিকবি নবীনচন্দ্র রোমান্টিক সৌন্দর্য সৃষ্টির আগ্রহে এবং ভাবী ঘটনার ইঙ্গিতদানের উদ্দেশ্যে কল্পনায় ক্লাইভের সম্মুখে ইংলণ্ডেশ্বরীকে উপস্থাপিত করিয়াছেন, তথাপি প্রকৃতপক্ষে এই দৈবী আবির্ভাবকে সংশয়-পীড়িত ক্লাইভের মনে নবজাগ্রত আত্মপ্রত্যয়ের প্রতীক হিসাবে গ্রহণ করা চলে। কেননা ইংলণ্ডেশ্বরীর এই দিব্য মূর্তির অন্তর্ধানের সঙ্গে সঙ্গেই দেখিতে পাই, ক্লাইভ দ্বিগুণ উৎসাহে প্রচণ্ড যুদ্ধের উন্মাদনায় মাতিয়া উঠিয়াছেন। তৃতীয় সর্গে আবার ক্লাইভকে আমরা যুদ্ধ ব্যাপারে সংশয়াচ্ছন্ন অবস্থায় দেখি। কিন্তু সেই সংশয় কাটাইয়া ক্লাইভ জাগিয়া উঠিলেন বীরধর্মে। এই বীরত্বই ক্লাইভ-চরিত্রের প্রধান ও একমাত্র বৈশিষ্ট্যরূপে উপস্থাপিত হইলেও দেখিতে পাই, কবি এই তৃতীয় সর্গের শেষে স্বদেশস্থিতা প্রণয়িনীর স্মরণ-সূত্রে ক্লাইভের কঠোর চিত্তের এক করুণ মধুর দুর্বল দিকও উদ্‌ঘাটনের প্রয়াস পাইয়াছেন।

রাণী ভবানীর তেজোদৃপ্ত চরিত্র-চিত্রণে কবির শ্রদ্ধা ও সংযম প্রশংসনীয়। সূচনায় কবি যেমন রাণী ভবানীর আভিজাত্যপূর্ণ রূপের বর্ণনা দিয়াছেন, তেমনি তাঁর বজ্রকঠিন অথচ কুসুমকোমল অন্তঃপ্রকৃতিও স্বল্পকথায় ব্যক্ত করিয়াছেন।

একটি রমণীমূর্তি বসিয়া নীরবে
গৌরাঙ্গিনী, দীর্ঘ গ্রীবা, আকর্ণ-নয়ন,—

*       *       *

আবার পলকে সেই নয়ন-যুগল
স্নেহের সলিলে হয় কোমলতাময় ;
এই বর্ষিতেছে ক্রোধ গরিমা-গরল,
অমনি দয়াতে পুনঃ দ্রবীভূত হয়।

'রাণীর কি মত ?' রাজা কৃষ্ণচন্দ্রের এই প্রশ্নের দৃঢ় উত্তরের মধ্যেই সিরাজদ্দৌলার

প্রতি রাণী ভবানীর রমণীচিত্তসুলভ অনুকম্পা পীযূষ-নির্ঝরের মত ক্ষরিত হইয়াছে।

ইন্দ্রিয়-লালসা মত্ত সিরাজদ্দৌলার
রাজ্যচ্যুত করা নহে আমার অমত,
( আহা! কিন্তু অভাগার কি হবে উপায়! )
* * *
কিন্তু এ ব্যবস্থা মম মনোমত নয়।

তাঁহার মতে ইংরাজ সহায়তায় সিরাজকে রাজ্যচ্যুত করার অবশ্যম্ভাবী পরিণতি স্বেচ্ছায় পরাধীনতা বরণ, সুতরাং সেই পথ পরিত্যাজ্য। নিজেদের শক্তি দ্বারাই সিরাজকে দমন করা শ্রেয়। অন্যান্য ষড়যন্ত্রীদের যৌথ সিদ্ধান্তের মধ্যে শ্রুত এই ভিন্ন সুর যে বাঙ্গালার ভয়াবহ ভবিষ্যৎ সম্পর্কে তাৎপর্যময় ইঙ্গিত, তাহা রাণী ভবানীর ভাষণ এবং প্রলয়ংকর প্রকৃতি-দৃশ্যের অবতারণা দ্বারা পরিস্ফুট করা হইয়াছে। অন্ধকার রাত্রি, উন্মত্তা প্রকৃতি, স্বল্পালোকিত মন্ত্রণা-কক্ষের গাত্রে প্রলম্বিত নৃমুণ্ডমালিনীর প্রতিকৃতি—এইরূপ ভয়ংকর পরিবেশে রাণী ভবানীর দৃপ্ত উক্তি—

ইচ্ছা করে এই দণ্ডে ভীমা অসি করে
নাচিতে চামুণ্ডারূপে সমর ভিতর।

গভীর দ্যোতনাময় হইয়া উঠিয়াছে, এবং তাঁহার বীরাঙ্গনা মূর্তিকেই যেন প্রকাশ করিয়াছে।

বীর মোহনলালের আত্মত্যাগে উদ্বুদ্ধ চরিত্রটিকে আমরা একমাত্র চতুর্থ সর্গে যুদ্ধক্ষেত্রে প্রথম ও শেষবারের মত প্রদীপ্ত হইয়া উঠিতে দেখি। মোহনলালই নবীনচন্দ্রের অগ্নিগর্ভ স্বদেশপ্রেম প্রকাশের মুখ্য অবলম্বন, সুতরাং মোহনলাল কোনো চরিত্ররূপে আমাদের কাছে প্রতিভাত হয় নাই, একটি প্রবল ভাবের প্রতিমূর্তি সে। কাব্যের প্রধান সুর স্বদেশগৌরব বীর মোহনলালের নানা বীরত্ব-পূর্ণ উক্তিতে ধ্বনিত হইয়াছে। তাহার দ্বিধাহীন কণ্ঠের একটি উক্তি—'পরাধীন স্বর্গবাস হতে গরীয়সী স্বাধীন নরকবাস'—তাহার সমগ্র স্বাধীন প্রকৃতিকেই প্রকাশ

করিয়াছে। অস্তগামী সূর্যের দিকে তাকাইয়া মোহনলালের সুদীর্ঘ খেদোক্তি যেন সমস্ত বাঙ্গালী জাতিরই পরাধীনতার বেদনাজনিত মর্মভেদী আর্তনাদ। রাণী ভবানী এবং মোহনলালের স্বদেশ-ব্যাকুলতার কথা 'দেশপ্রীতির অভিব্যক্তি' অংশে পূর্বে আলোচিত হইয়াছে। তাঁহাদের চরিত্রের এই প্রধান বৈশিষ্ট্যের সহিত হিন্দু-শৌর্যের পুনরুদ্ধার-বাসনাও জড়িত ছিল দেখা যায়। রাণী ভবানীর ক্ষেত্রে ততটা না হইলেও মোহনলালের ক্ষেত্রে উহা দ্বিধার সৃষ্টি করিয়াছে। কেননা, মোহনলালের আনুগত্য নবাব সিরাজদ্দৌলার প্রতি, অথচ তাহার বেদনাবোধ হিন্দু-শৌর্যের চির অবলুপ্তির জন্য। এই প্রসঙ্গে মনে রাখিতে হইবে যে, ঊনবিংশ শতাব্দীর কবি ও মনীষীদের স্বদেশ-চিন্তার প্রধান অবলম্বনই ছিল আর্য-মহিমার জন্য গৌরব ও শোচনা।

সিরাজের চরিত্র চিত্রণে ইতিহাসের অনুসরণ সম্পর্কিত বিতর্কের আলোচনা আমরা 'ঐতিহাসিক পটভূমিকা' অংশে করিয়াছি। নবীনচন্দ্র-অঙ্কিত সিরাজদ্দৌলা উচ্ছৃঙ্খল, মদ্যপ, কামাচারী, উৎপীড়নকারী, দুর্বলচিত্ত নবাব। এই চরিত্রায়ন আধুনিক ঐতিহাসিক গবেষণা দ্বারা সমর্থিত হইলেও মনে হয়, সিরাজকে কিছুটা মানবিক রসপূর্ণ করিয়া তোলা চলিত, তাহাতে কাব্যবিষয় বরং আরও পুষ্ট হইত। এই কাব্যের মধ্যে সিরাজ-চরিত্রের কোন উজ্জ্বল দিক ফুটাইয়া তোলা হয় নাই। তাই শেষদিকে কবির প্রচুর সহানুভূতি লাভ করিলেও সিরাজ পাঠকের কৌতূহল জাগ্রত করিতে সমর্থ হয় নাই। যাহা হোক, প্রথম সর্গে মন্ত্রণাকারীদের বিভীষিকাপূর্ণ বিরূপ বর্ণনা হইতেই সিরাজের কলঙ্কিত চরিত্র আমাদের কাছে স্পষ্ট হইয়া উঠে। তৃতীয় সর্গের প্রথমেই সেই উচ্ছৃঙ্খল নবাবকে দেখিতে পাই রূপসীদলে বেষ্টিত হইয়া স্বর্ণ সিংহাসনে বিরাজমান। কিন্তু—

এমন ইন্দ্রিয় সুখ-সাগরে ডুবিয়া
কেন চিন্তাকুল আজি নবাবের মন ?

ষড়যন্ত্র-আশংকায় এবং শত্রুপক্ষের যুদ্ধায়োজন-ভীতিতে বিচলিত ও বিপর্যস্ত সিরাজের দুর্বলচিত্ততা কবি এখানে তুলিয়া ধরিয়াছেন, কিন্তু এই সংশয়-দ্বিধাগ্রস্ত সিরাজের মধ্যে কিয়ৎপরিমাণ প্রতিরোধস্পৃহা যদি কবি জাগাইয়া তুলিতেন,

তবে চরিত্রটি কেবলমাত্র কলঙ্কিত হইয়াই থাকিত না, কিছুটা বলিষ্ঠ সবল হইয়া কাব্যকেও সংঘাতমুখর করিয়া তুলিতে পারিত। যদিও আচার্য যদুনাথের মতে 'He was kept away from manly and martial exercises', তবু প্রতিপক্ষ নৈরাশ্যে আন্দোলিত ক্লাইভের মধ্যে যে দুর্বলতা পরিহারের উদ্যম কবি দেখাইয়াছেন, তাহার সহিত তুলনায় সিরাজ-চরিত্রের দুর্বলতা যেন বড় বেশী প্রকট হইয়া উঠিয়াছে। যেই সিরাজের আতংকে বাঙ্গালা দেশ সন্ত্রস্ত, তাহাকে কবি প্রথম আমাদের সম্মুখে উপস্থিত করিয়াছেন ভীরু-দুর্বল পূর্বকৃত পাপের অনুতাপজর্জর মূর্তিতে। দুর্বল মুহূর্তে গভীর অনুশোচনায় চিন্তাকুল নবাবের 'ঝরিল ধরায় একটি অশ্রুর বিন্দু'। সংশয়াচ্ছন্ন ক্লাইভকে উদ্দীপ্ত করিবার জন্য কবি যেখানে ইংলণ্ডেশ্বরীর আবির্ভাব ঘটাইয়াছেন, অনুরূপ দ্বন্দ্বসংকুল সিরাজের ক্ষেত্রে কবি পাপ-স্মৃতিকেই জাগাইয়া তুলিয়াছেন তাহার নিশ্চিত পরাজয়ের আভাষ দানের উদ্দেশ্যে। এই বৈপরীত্য সৃষ্টি কবির ইচ্ছাকৃত সন্দেহ নাই। বিভীষিকাময় স্বপ্নদর্শনে সিরাজের তৎকালীন ভীত সন্ত্রস্ত মনোভাবের মনস্তাত্ত্বিক বিশ্লেষণ পাওয়া যায়। পরাজয় বরং দ্বারা আত্মত্রাণ বাসনাই সেখানে মুখ্য। পঞ্চম সর্গে কারারুদ্ধ আত্মচিন্তানিরত হতভাগ্য সিরাজকে যেন হিন্দু সংস্কারানুযায়ী নরক যন্ত্রণা ভোগ করিতে দেখি, যাহার চরম পরিণতি হত্যাকারী মহম্মদীবেগের চরণে ক্ষমা প্রার্থনা। মৃত্যুপ্রতীক্ষমান সিরাজের এতটা মর্মন্তুদ প্রায়শ্চিত্ত আমাদের মনকে যে পীড়িত করে তাহাই পূর্বে বলা হইয়াছে। নবীনচন্দ্র প্রত্যক্ষভাবে সিরাজের প্রতি অনুকম্পা দেখাইতে পারেন নাই, তবু পরাধীন বাঙ্গালাকে তিনি সিরাজের মন্দভাগ্যের সঙ্গে এক করিয়া দেখিয়াছিলেন, সিরাজের পতনকে ভারতের স্বাধীনতা-নাট্যের যবনিকাপতনরূপে দেখিয়াছেন কাব্যশেষে। তাই সিরাজ চরিত্র সম্পূর্ণভাবে কবির বিরূপতার ফসল নয়।

তৃতীয় সর্গে আমরা সিরাজমহিষী বেগম লুৎফাকে প্রথম দেখিলাম 'শান্ত অশ্রুমুখী রমণীরতন'। স্বপ্নবিভ্রান্ত উন্মাদপ্রায় নবাবকে তিনি স্নেহসান্নিধ্য দিতেছেন, প্রেমপূর্ণ স্থিরনেত্রে স্বামীর প্রতি লক্ষ্যনিবদ্ধ। সিরাজের প্রতি কবির মনোভাব কিছুটা কঠোর সন্দেহ নাই, কিন্তু বেগম লুৎফা কবির সমস্ত আগ্রহ

ও প্রবন্ধ যেন কাড়িয়া লইয়াছেন। তাহার কারণ, লুৎফাকে কবি ইতিহাস হইতে গ্রহণ করেন নাই, বাঙ্গালী-সংসার হইতে আহরণ করিয়াছেন। পতি-পরায়ণা সীতা এবং সাবিত্রীর সঙ্গে তুলনা করিয়া কবি লুৎফাকে এক পবিত্র রমণী-মহিমায় প্রতিষ্ঠিত করিয়াছেন, পঞ্চম সর্গের সমস্ত ট্রাজিক কারুণ্য লুৎফাকে কেন্দ্র করিয়াই যেন সঞ্চিত হইয়াছে। কারাগারে ভিন্ন কক্ষে অবরুদ্ধা লুৎফা ক্রন্দনরতা, পতি-চিন্তা-জর্জরিতা কোমলপ্রাণা বেগম কম্পিত ঘাতকের নিষ্ঠুর হস্ত হইতে নবাবকে রক্ষা করিবার অভিপ্রায়ে উন্মাদিনীর মত রুদ্ধকক্ষ হইতে নির্গত হইতে গিয়া দৃঢ় কপাটের আঘাতে ভূলুণ্ঠিত হইলেন। তথাপি সতীনারী লুৎফার অবিচলিত বিশ্বাস, তাঁহার হস্তস্পর্শে রুদ্ধদ্বার অবশ্যই খুলিয়া যাইবে। সিরাজ-পত্নীর এই বিষণ্ণ-কাতর মূর্তির কথা চিন্তা করিলে যে বেদনা ও সহানুভূতি জাগে, কেবলমাত্র তাহার জন্যই সিরাজের বেদনাময় পরিণতিতে পাঠক-হৃদয় অশ্রুবাষ্পে ভরিয়া উঠে। স্বামীকে উদ্ধার করার সমস্ত ব্যর্থ প্রয়াসের পর লুৎফা—

রক্তস্রোতে, শোকস্রোতে হয়ে অচেতন,
মৃত্যুর অশোক অঙ্কে করিল শয়ন।

লুৎফার জীবনাবসানের এই বেদনা কিন্তু কবি অন্যান্য সাধারণ ঘটনার মত সহজে মিলাইয়া যাইতে দেন নাই। বিলাস-বিহ্বল পুরী যখন নীরব অবসন্ন, তখন—

কেবল রমণী শোকে নীরব রজনী
বর্ষিতেছে শিশিরাশ্রু তিতিয়া অবনী।

দাম্পত্য-প্রণয়োৎকণ্ঠার এই আবেগ-মধুর অশ্রুসিক্ত চিত্রই সমগ্র কাব্যের সার্থক গীতি-অংশ, এবং নবীনচন্দ্রের গীতিপ্রধান কবি-কল্পনাও এখানে গভীর আন্তরিকতায় উদ্ভাসিত হইয়া উঠিয়াছে। এখানে ইতিহাস মৌন, জীবন-স্পন্দনই মুখর।

তাই বলি, 'পলাশির যুদ্ধে' পূর্ণাঙ্গ মনুষ্য চরিত্র-চিত্রণের অভাবে ক্ষুণ্ণ হইবার অবকাশ কবি রাখেন নাই। যদিও চরিত্র-চিত্রণ নবীনচন্দ্রের উদ্দেশ্য ছিল না,

তবু কাহিনী এবং পরিবেশসূত্রে সমাগত বিচিত্র চরিত্রসমূহের এক একটি বৈশিষ্ট্যপূর্ণ অংশের উপর তীব্র আলোক বিচ্ছুরিত করিয়া কবি তাহাদিগকে উজ্জ্বলতায় ভরিয়া দিয়াছেন।

## বর্ণনা ও চিত্র-সৌন্দর্য

নবীনচন্দ্রের রচনাবৈশিষ্ট্যের আলোচনায় বঙ্কিমচন্দ্র বলিয়াছিলেন,—'নবীনচন্দ্র বর্ণনায় একরূপ মন্ত্রসিদ্ধ।' উক্তিটি সর্বাংশে সার্থক। ১৮৭৬ সালে রেঃ লালবিহারী দে-ও বলিয়াছিলেন,—"The descriptions are always graphic and picturesque,......nor are the reflections with which the narrative is interspersed stale and jejune." নবীনচন্দ্রের কাব্যে বুদ্ধির চেয়ে হৃদয়ের আবেদনই বেশী, তাই তাঁহার কল্পনাবিলসিত বর্ণনা আমাদের হৃদয় আলোড়িত করে। মনে রাখিতে হইবে, এই গীতিধর্মী গাথা-কাব্যে নবীনচন্দ্রের মনোযোগ পরিবেশবর্ণনায় এবং চিত্ররচনায় যতটা নিয়োজিত ছিল—ঘটনা-বিশ্লেষণে ততটা নহে। প্রথম সর্গে কক্ষাবরকক্ষে গভীর ষড়যন্ত্রের ভয়াবহতা ও সুদূরপ্রসারী পরিণতির যে ইঙ্গিতপূর্ণ পরিবেশ বাহিরে প্রকৃতিবক্ষে কবি সৃষ্টি করিয়াছেন, তাহার যাথার্থ্য শুধু নয়, গুরুত্বও উপলব্ধি করিতে হইবে—

দ্বিতীয় প্রহর নিশি, নীরব অবনী;
নিবিড়-জলদাবৃত গগন-মণ্ডল;
বিদারী আকাশতল,—যেন দুষ্ট ফণী—
খেলিতেছে থেকে থেকে বিজলী চঞ্চল। (১ম সর্গ)

দুষ্ট ফণীর আকাশ-বিদারণ কি শুধুই প্রাকৃতিক ঘটনামাত্র,—না তাহা ষড়যন্ত্রকারীদের আঘাতে ভারতভাগ্য বিপর্যয়ের ইঙ্গিত? আবার 'ধরা যেন বোধ হয় প্রকাণ্ড শ্মশান',—এই চিত্রও কি দেশের ভাবী অবস্থার ইঙ্গিত বহন করিতেছে না? প্রথম সর্গের বিশ্লেষণকালে আমরা এই পরিবেশ-সৃষ্টির সার্থকতার বিষয় আলোচনা করিয়াছি।

শুধু অন্ধকার-চিত্র নয়, বর্ণনাস্রোতের মধ্য দিয়া যে সব প্রকৃতি-চিত্র ন

স্থানে খণ্ড খণ্ড ভাবে ফুটিয়া উঠিয়াছে, তাহাও কম উপভোগ্য নহে। যেমন অপরাহ্ণের চিত্র—

দিবা অবসান প্রায় ; নিদাঘ-ভাস্কর
বরষি অনলরাশি, সহস্র কিরণ,
পাতিয়াছে বিশ্রামিতে ক্লান্ত কলেবর,
দূর তরুরাজিশিরে স্বর্ণ-সিংহাসন।
খচিত সুবর্ণমেঘে সুনীল গগন
হাসিছে উপরে ; নীচে নাচিছে রঙ্গিণী
চুম্বি মৃদু কলকলে মন্দ সমীরণ ;
তরল সুবর্ণময়ী গঙ্গা তরঙ্গিণী।
শোভিছে একটি রবি পশ্চিম গগনে,
ভাসিছে সহস্র রবি জাহ্নবী-জীবনে। ( ২য় সর্গ )

এখানে 'তরল সুবর্ণময়ী গঙ্গা' এবং শেষ চরণদ্বয়ে বর্ণিত চিত্রের প্রকাশরীতি নিপুণ শিল্পীর যোগ্য। আবার পর্বত ও সমুদ্র বর্ণনায়ও মনোহারিত্ব চোখে পড়ে, পর্বত-সমুদ্র-শোভিত দেশের কবির পক্ষে ইহা স্বাভাবিকও বটে।

অনন্ত তুষারাবৃত হিমাদ্রি উত্তরে
ওই দেখ ঊর্ধ্ব শিরে পরশে গগন,—
অদ্রির উপরে অদ্রি, অদ্রি তদুপরে ;
কটিতে জীমূতবৃন্দ করিছে ভ্রমণ।
দক্ষিণে অনন্ত নীল ফেনিল সাগর,
ঊর্মির উপরে ঊর্মি, ঊর্মি তদুপরে,—
হিমাদ্রির অভিমানে উন্মত্ত অন্তর
তুলিছে মস্তক দেখ ভেদি নীলাম্বরে।
অচল পর্বতশ্রেণী শোভিছে উত্তরে,
চঞ্চল অচলরাশি ভাসে সিন্ধুপরে। ( ২য় সর্গ )

এখানেও শেষ চরণদ্বয় সম্পর্কে পূর্বোক্ত মন্তব্যটুকু প্রযোজ্য।

নবীনচন্দ্রের আবহ রচনা-দক্ষতার পরিচয় আমরা ষড়যন্ত্র সভা, নবাব-শিবিরের উদ্দাম উল্লাস, যুদ্ধ, যুদ্ধ-পরবর্তী মুর্শিদাবাদ প্রভৃতির বর্ণনায় পাইয়াছি, এবং প্রতি সর্গের আলোচনা-প্রসঙ্গে তাহা যথাসম্ভব উল্লেখ করিয়াছি। গীতি-সৌন্দর্যময় বর্ণনাংশও নবীনচন্দ্রে দুর্লভ নহে। যেমন, ইংলণ্ডেশ্বরীর বর্ণনায়—

শোভে বিমণ্ডিত যেন বালার্ক-কিরণে
কনক অলকাবলী—বিমুক্ত কুঞ্চিত,
অপূর্ব খচিত চারু কুসুম রতনে,—
চির-বিকসিত পুষ্প, চির-সুবাসিত। (২য় সর্গ)

অথবা, বিরহিণীর মূর্তি-চিত্রণে—

অশ্রুসিক্ত প্রণয়িনী-বদনচন্দ্রমা,
বিকচ গোলাপ যথা শিশিরের জলে ;—
নেত্রনীলোৎপল হ'তে প্রেমে উচ্ছ্বসিয়া
ঝরেছিল যেইরূপে অশ্রুমুক্তাবলী,
প্রফুল্ল পঙ্কজ যথা প্রভাতে ফুটিয়া
বরষে শিশিরবিন্দু সমীরণে টলি। (২য় সর্গ)

'অবকাশরঞ্জিনী'র প্রেমব্যাকুল গীতিকবি যেন এখানে বর্ণনা-ঐশ্বর্যে আরও সমৃদ্ধতর।

## ভাষা ও ছন্দ

মধুসূদনের মত ক্লাসিক-কাব্য গঠনের উপযোগী শব্দ-সম্পদ নবীনচন্দ্রের না থাকিলেও রোমান্টিক কাব্যোপযোগী আবেগপ্রবণ ভাষা তিনি আয়ত্ত করিয়াছিলেন। 'পলাশির যুদ্ধের' ন্যায় বর্ণনাত্মক কাব্যে নবীনচন্দ্র হয়ত আগাগোড়া সর্বত্র ভাষার সমান সৌন্দর্য এবং সমুন্নতি রক্ষা করিতে পারেন নাই, কোথাও কোথাও হয়ত বা তাহা গদ্যলক্ষণাক্রান্ত হইয়া পড়িয়াছে, তবু সমগ্রভাবে কাব্যটির ভাষা পরিচ্ছন্ন, উন্মাদনা ও আবেগ ভারবহনে সক্ষম। মধুসূদনের অনুরূপ পদবন্ধ নবীনচন্দ্রও কখনো কখনো প্রয়োগ করিয়াছেন দেখা যায়।

যেমন,—পরাক্রমে পরন্তপ, সুগোলমৃণালভুজ, দ্রুত ইরম্মদ বেগে, প্রভঞ্জন সহ সিন্ধু দুর্নিবার গতি, নশ্বর সমরে, পরিস্কারি নেত্রদ্বয়, অশিবব্যঞ্জক-অভ্র-আবৃত বদন, নক্ষত্রবেষ্টিত চন্দ্র গেলা অস্তাচল, ইত্যাদি। আবার মধুসূদনের মত Allusion বা পৌরাণিকপ্রসঙ্গ উল্লেখের নিদর্শনও নবীনচন্দ্রের মধ্যে দেখিতে পাই। যেমন :—

(১) ভাবিছে. জানকী যেন অশোক-কাননে
আপন উদ্ধার-চিন্তা, বিষাদিত মন।—১ম সর্গ

(২) সৈরিন্ধ্রীস্বরূপা বঙ্গে, পাপ-কামনায়
করেছে কি অপমান কীচক যবন? —ঐ

(৩) যেমতি পড়িল ক্রৌঞ্চমিথুনদুর্বল
ব্যাধকবি বাল্মীকির ব্যাধ-বিদ্ধবাণে? —ঐ

(৪) এ শর-শয্যায়
কেমনে থাকিব বল? ঐ

(৫) অগিতে নির্ভয় কভু সম্ভবে কি তার,
জতুগৃহে জ্ঞাতসারে বসতি যাহার? —ঐ

(৬) অথবা গোগৃহক্ষেত্রে যেমতি কৌরব,
সম্মোহন-অস্ত্রে যবে মোহিল পাণ্ডব।—৩য় সর্গ

(৭) নির্জন কাননে বসি জনকনন্দিনী,
—নিদ্রিত রাঘবশ্রেষ্ঠ ঊরু-উপাধানে—
ফেলেছিল যেই অশ্রু সীতা অভাগিনী,
চাহি পথশ্রান্ত পতি নরপতি পানে;
অথবা বিজন বনে, তমসা নিশীথে,
মৃতপতি লয়ে কোলে সাবিত্রী দুঃখিনী,
বর্ষেছিল যেই অশ্রু; —৩য় সর্গ

নানা অলংকার প্রয়োগেও নবীনচন্দ্রের নৈপুণ্য লক্ষণীয়। আমরা তাহার

কিছু কিছু নিদর্শন নিয়ে দিলাম। কৌতূহলী পাঠকের চোখে এইরূপ আরও নিদর্শন ধরা পড়িবে, ভরসা করি।

অনুপ্রাস :—(১) নীরদ-নির্ম্মিত নীল চন্দ্রাতপতলে। —১ম সর্গ

(২) কামিনী-কোমল-কোল রত্নসিংহাসন।—ঐ

(৩) অথবা অঙ্গনা-অঙ্গ-স্নিগ্ধ-পরশনে। —৩য় সর্গ

(৪) বাণী-বীণা-বিনিন্দিত স্বর মধুময়।—ঐ

উপমা :— (১) কেশরাশি কণ্টকিত হয় শিরোপর,
শঙ্কিত শজারুপৃষ্ঠে কণ্টক যেমন! —১ম সর্গ

(২) বীরত্ব দেখিয়া ভয়ে দুর্গবাসিগণ
পলাইল বিনাযুদ্ধে ;—কুরঙ্গ যেমতি
যূথমধ্যে ক্রুদ্ধ সিংহ করি দরশন ; —২য় সর্গ

(৩) কেমনে বলনা হায়!
কাষ্ঠের পুতুল প্রায়,
সসজ্জিত দাঁড়াইয়া আছ এক ধারে ?— ৪র্থ সর্গ

(৪) ওই রুদ্ধ কপাট-অর্গল
খুলিবে পরশে মম, যেমতি বিমানে
খোলে পরশনে ঊষা-কর সুকোমল,
ধীরে পূর্ব্বাশার দ্বার নীরবে প্রভাতে।—৫ম সর্গ

(৫) 'তুচ্ছ ওই ক্ষুদ্র দ্বার'—বলি উন্মাদিনী
টানিতে লাগিল দ্বার করে সুকুমার,
যেমতি পিঞ্জরবদ্ধ বনবিহঙ্গিনী
চঞ্চুতে কাটিতে চাহে পিঞ্জর লোহার।—৫ম সর্গ

উৎপ্রেক্ষা :— (১) সশস্ত্র বৃটিশ সৈন্য তরী আরোহিয়া
হইতেছে গঙ্গাপার,—অস্ত্র ঝলঝলে ;
দূর হতে বোধ হয়, যাইছে ভাসিয়া
জবা-কুসুমের মালা জাহ্নবীর জলে।—২য় সর্গ

(২) তালে তালে দাঁড়ী দাঁড়ে পাড়িতে লাগিল ;
আঘাতে আঘাতে গঙ্গা উঠিল কাঁপিয়া,
সুনীল আরশি খানি ভাঙ্গিল পড়িল ।—২য় সর্গ

(৩) ইংরাজ সঙ্গিন করে,
ইন্দ্র যেন বজ্র ধরে,
ছুটিল পশ্চাতে, যেন কৃতান্ত শমন ।—৪র্থ সর্গ

প্রতিবস্তূপমা :—(১) নতুবা ক্লাইভ কোন্ সাহসের ভরে,—
ওই ক্ষুদ্র সৈন্য লয়ে,—নাহি মনে ভয়—
এ বিপুল সেনা মম সম্মুখে সমরে ?
সরসীনিঃসৃত স্রোতে কোন্ মূঢ় জন
সাহসে সিন্ধুর স্রোতে চাহে ফিরাইতে ?
কিংবা কোন্ মূর্খ বল ভীম প্রভঞ্জন
পাখার বাতাস বলে চাহে বিমুখিতে ?—৩য় সর্গ

(২) ফিরে যাই কাজ নাই বিষম সাহসে,
স্ব ইচ্ছায় কে কোথায় ব্যাঘ্র-মুখে পশে ? —ঐ

সমাসোক্তি :—(১) নাচে অত্যাচার, করে উলঙ্গ কৃপাণ । —১ম সর্গ

(২) জগত-ঈশ্বরী নিদ্রা, শান্তির আধার,
সিংহাসন চ্যুত আজি পলাশি-প্রাঙ্গণে
মানব-নয়ন রাজ্যে নাহি অধিকার,
বিষাদে ভ্রমিছে আজি এই রণাঙ্গনে ;—৩য় সর্গ

(৩) মুর্শিদাবাদে আজি আমোদমোহিনী,
নাচিয়া বেড়ায় সুখে প্রতি ঘরে ঘরে ।—৫ম সর্গ

নবীনচন্দ্রের মধ্যে ভাষাপ্রয়োগে ত্রুটি ও অসাবধানতা কিছু কিছু যে পরিলক্ষিত হয় না, এমন নয় ; তবে তাহা উপেক্ষণীয় । যেমন—'অবিবাদে অন্ধকার বিরাজে

কেবল', 'পাড়াপ্রতিবাসীত্রাস', বিরাজে বদনে গম্ভীরতা প্রতিমূর্তি, একই তমসা মিরজাফর যবন, শুনিয়া হৃদয় যার হবে না দ্রবিত ;—ইত্যাদি।

এবার নবীনচন্দ্রের ছন্দপ্রয়োগ-সম্পর্কে কিছু বলা যাক। নবীনচন্দ্র কোন নূতন ছন্দ সৃষ্টি করেন নাই, বরং চিরাচরিত পয়ার-ত্রিপদীর বাঁধাপথে পাদচারণাতেই তিনি অধিক স্বাচ্ছন্দ্যবোধ করিয়াছিলেন। তথাপি একথা স্বীকার করিতে হইবে যে, মধুসূদনের অমিত্র-ছন্দের রসবৈভব এবং ধ্বনিমাধুর্য অনুকারকদের মধ্যে একমাত্র নবীনচন্দ্রই তবু কিছুটা রক্ষা করিতে পারিয়াছিলেন ; কিন্তু তাহা 'পলাশির যুদ্ধে' নহে, পরবর্তী কাব্যসমূহে। 'অবকাশরঞ্জিনী'র একটিমাত্র কবিতা ( 'অশোকবনে সীতা' ) ব্যতীত নবীনচন্দ্র তখনও মধু-প্রবর্তিত অমিত্র-ছন্দের অনুসরণে তৎপর হইয়া উঠেন নাই. তখনও গীতিলক্ষণাক্রান্ত সমিল পয়ার-ছন্দ তাঁহাকে আবিষ্ট করিয়া রাখিয়াছে। 'পলাশির যুদ্ধে' সেই পয়ারের ছন্দাবেশই নবতর স্তবকবন্ধে (stanza) বিচিত্র হইয়া উঠিয়াছে। অনেকে ইহাকে স্পেন্সেরীয় স্তবকের অনুকরণ মনে করেন। উহা সত্য হইলে বলিতে হয়, সেই অনুকরণ সার্থক হয় নাই। বায়রণের Childe Harold স্পেন্সেরীয় ছন্দে রচিত। নবীনচন্দ্রের 'পলাশির যুদ্ধ' Childe Harold-এর ভাবরসে পুষ্ট বলিয়া এবং উহাতে স্তবক গঠনে ও অন্ত্যমিলে কিছুটা বৈচিত্র্য থাকাতে সম্ভবত পূর্বোক্ত অনুমান করা হইয়া থাকে। স্পেন্সেরীয় স্তবকের প্রধান লক্ষণ হইল—"The stanza used by Spenser in the Faerie Queene, consisting of eight 5-stress lines followed by one 6-stress line, with the rhyme scheme, a b a b b c b c c." স্পেন্সেরিয়ান স্তবকে আটটি Iambic Pentameter-চরণের গাম্ভীর্যপূর্ণ ধ্বনি নবম দীর্ঘ Alexandrine-চরণটিতে প্রবলভাবে আন্দোলিত হইয়া এক সুন্দর বৈচিত্র্যের স্বাদ আনিয়া দেয়। নবীনচন্দ্রে সেই লক্ষণ নাই। নয় চরণের উক্ত স্তবকের শেষ চরণটি স্বভাবতঃই দীর্ঘ; নবীনচন্দ্র তাহাকে বাঙ্গালা পয়ারের অন্ত্যমিলের স্বভাবধর্ম অনুযায়ী আরো দীর্ঘ করিয়া দুইটি সমিল চরণে সম্পূর্ণ করিয়াছেন, সুতরাং তাঁহার স্তবক দশ চরণে গঠিত। উহার অন্ত্যমিল রীতি

হইল—ক খ ক খ গ ঘ গ ঘ ঙ ঙ। নবীনচন্দ্রের স্তবকগঠন-বৈশিষ্ট্য সম্পর্কে সমালোচক মোহিতলালের একটি মন্তব্য প্রণিধানযোগ্য,—

"ইহাকে প্রায় বৃহত্তম পদবন্ধ বলা যাইতে পারে—এগুলি দশ পংক্তির এক একটি দশক, অতএব ইহাতে পদবন্ধের সর্ববিধ কারিগরির অবকাশ আছে। কিন্তু কবি সেদিকে দৃষ্টি দেন নাই।…অতএব আকারে যেমন হোক গঠনে এই পদবন্ধ অতিশয় শিথিল, এবং ইহার স্রোতও প্রায় একটানা। তথাপি অনেক স্থলে মিলের সতর্কতায় এবং ভাবের সম্পূর্ণতায়, 'পলাশির যুদ্ধ' পদবন্ধের মর্যাদা রক্ষা করিয়াছে, এবং কাব্যবিশেষের পক্ষে বাংলা পদবন্ধও যে কিরূপ উপযোগী হইতে পারে তাহার সাক্ষ্য দিতেছে।"

নবীনচন্দ্রের অনবধানতা-ঘটিত অন্ত্যমিলের কিছু কিছু ত্রুটি সতর্ক পাঠকের দৃষ্টি এড়াইবে না। যেমন :—অবনী ও যামিনী, নীরবে ও পটে, অভিপ্রায় ও পায়ে, সংগ্রামে ও ব্যাধ বিদ্ধবাণে, দেখ মনে ও পরাক্রমে, ঝর ঝর ও ঝনন ঝনন, বেদনা ও চন্দ্রমা, পশ্চিমে ও কতদিনে, রাজপথ ধারে ও দুর্গন্ধ আঁধার ;—ইত্যাদি।

## পাশ্চাত্ত্য প্রভাব

ঊনবিংশ শতাব্দীর নবভাবোদ্দীপ্ত কাব্যসমূহে পাশ্চাত্ত্য কাব্যের প্রভাব ছিল অবশ্যম্ভাবী। কবিরাও ছিলেন প্রায় সকলেই ইংরেজী-প্রভাবিত বিদ্যায় শিক্ষিত, সুতরাং সেই প্রভাবের ফলও হইয়াছে সুদূরপ্রসারী। নবীনচন্দ্রও উচ্চশিক্ষিত ছিলেন বলিয়া তাঁহার কাব্যে পাশ্চাত্ত্য কবিদের কিছু কিছু প্রভাব পড়িয়াছে। তন্মধ্যে আবেগোচ্ছল উদ্দাম কবি-প্রকৃতির সাদৃশ্যবশতঃ ইংরেজ কবি বায়রণের প্রভাবই তাঁহার উপর অধিক। বঙ্কিমচন্দ্রই প্রথম 'পলাশির যুদ্ধের' আলোচনা প্রসঙ্গে নবীনচন্দ্রকে বায়রণের সঙ্গে তুলনা করিয়া বলিয়াছিলেন—"কবিদিগের মধ্যে নবীনবাবুকে আমরা বাংলার বায়রণ বলিয়া অভিহিত করিতে পারি।" ইহা সত্য যে, প্রথমকাব্য 'অবকাশরঞ্জিনী' এবং দ্বিতীয় কাব্য 'পলাশির যুদ্ধে'র

পরে নবীনচন্দ্রের উপর বায়রণের প্রভাবও আর তেমন খুঁজিয়া পাওয়া যায় না ; তখন তিনি দেশীয় ঐতিহ্যের দিকে মুখ ফিরাইয়াছেন।

বায়রণের Childe Harold's Pilgrimage-এর অনির্বাণ অগ্নিজ্বালা নবীনচন্দ্রের 'পলাশির যুদ্ধে' কতকটা সঞ্চারিত হইয়াছে সন্দেহ নাই। উহার দুই-এক স্থলে বায়রণের ভাব ও ভাষার অনুকৃতিও পরিলক্ষিত হয়, তথাপি উহাকে Childe Harold-এর প্রায় অনুবাদ মনে করিবার হেতু নাই। কেনন, উভয় কাব্যের বিষয়বস্তু এবং উপস্থাপনা-ভঙ্গীই ভিন্ন। 'Childe Harold' অনেক আবেগপ্রবণ মুক্তচিত্ত উদ্দাম পুরুষের ইউরোপের ঐতিহ্যমণ্ডিত স্থানসমূহে ভ্রমণ-ব্যপদেশে বিচিত্র চিন্তাসঞ্জাত ভাব-ব্যাকুলতার উচ্ছ্বসিত কাব্যরূপ, উহা কোন কাহিনী নহে। অপরপক্ষে, যত সীমাবদ্ধই হোক না কেন, 'পলাশি যুদ্ধের' একটা কাহিনী আছে, কিছুটা ঘটনা-সংকুলতা আছে, সুস্পষ্ট পরিণতি আছে। বায়রণের যে উজ্জ্বল অনুকৃতিমাত্র নয়, প্রায় অনুবাদটুকু 'পলাশির যুদ্ধ' কাব্যের যুদ্ধ-বর্ণনা সর্গে সকলের দৃষ্টিগোচর হইয়াছে, তাহা Childe Harold-এ ওয়াটারলু যুদ্ধের পূর্বরাত্রির বর্ণনাত্মক নিম্নোদ্ধৃত স্তবকটি মাত্র।

Last noon beheld them full of lusty life.
Last eve in Beauty's circle proudly gay.
The midnight brought the signal-sound of strife,
The morn the marshalling in arms,—the day
Battle's magnificently-stern array!
The thunder-clouds close o'er it, which rent
The earth is cover'd thick with other clay,
Which her own clay shall cover, heap'd and pent,
Rider and horse,—friend, foe—in one red burial blent!

( Canto III, Stanza 28 )

কালি সন্ধ্যাকালে এই হতভাগাগণ ;
অহঙ্কারে স্ফীত বুক রমণীমণ্ডলে ;

কালি নিশিযোগে লয়ে রমণীরতন
আমোদে ভাসিতেছিল মন-কুতূহলে।
প্রভাতে সমরসাজে সাজিল সকল,
মধ্যাহ্নে মাতিল দর্পে কালান্তক রণে ;
না ছুঁইতে প্রভাকর ভূধর-কুন্তল,
সায়াহ্নে শায়িত হল অনন্ত শয়নে।
বিপক্ষ, বান্ধব, অশ্ব, অশ্বারোহিগণ,
একই শয্যায় শুয়ে ক্ষত্রিয় যবন। ( চতুর্থ সর্গ, ১২ শ্লোক )

তবে 'পলাশির যুদ্ধের' তৃতীয় ও চতুর্থ সর্গে যুদ্ধের পশ্চাৎপট-রচনায় নবীনচন্দ্র Childe Harold-এর তৃতীয় সর্গের সর্বত্র পরিব্যাপ্ত ভাবরশুলটুকু দ্বারা অনুপ্রাণিত হইয়াছিলেন বলিয়া মনে হয়, এবং এই প্রসঙ্গে বিশেষভাবে বায়রণের কাব্যের তৃতীয় সর্গের ১৭, ২১, ২২, ২৩, ২৪, ৩৫ সংখ্যক শ্লোকগুলির কথা উল্লেখ করা যাইতে পারে। তেমনি প্রথম সর্গে বাঙ্গালীর দুর্বলতার জন্য তিরস্কারে এবং চতুর্থ সর্গে পরাধীনতার জ্বালা প্রকাশে যেন বায়রণের Don Juan-এর তৃতীয় সর্গের অন্তর্গত The Isles of Greece-এর স্পর্শ লাগিয়াছে। তবু কোথাও বায়রণের কাব্যের ছায়ায় নবীনচন্দ্রের কাব্যের কায়া আচ্ছন্ন হয় নাই ; কেননা, নবীনচন্দ্র তাঁহার কাব্যভূমির সর্বত্রই একটা সুন্দর স্থানিক পরিবেশ রচনা করিতে সমর্থ হইয়াছেন।

প্রসঙ্গতঃ উল্লেখ করিতে হয় যে, অন্যান্য পাশ্চাত্য কবিদেরও কিছু কিছু ছায়া 'পলাশির যুদ্ধের' এখানে সেখানে যে পড়ে নাই, তাহা নহে। প্রথম সর্গের ষড়যন্ত্র-মন্ত্রণার সহিত মিল্টনের Paradise Lost-এর দ্বিতীয় সর্গের Pandemonium-এর পরিকল্পনা-সাদৃশ্য লক্ষণীয়। তৃতীয় সর্গে সিরাজের অপকীর্তিজনিত বিভীষিকাপূর্ণ স্বপ্নদর্শনের সমগ্র ধারণা এবং উপস্থাপনার আদর্শটুকু নবীনচন্দ্র সেক্সপীয়রের Richard the Third নাটকের পঞ্চম অঙ্ক তৃতীয় দৃশ্যে Richard-এর স্বপ্নদর্শন হইতে গ্রহণ করিয়াছিলেন বলিয়া মনে হয়, কেননা উভয়ের সাদৃশ্য অত্যন্ত স্পষ্ট। তেমনি দ্বিতীয় সর্গে বর্ণিত 'আশা'-

বন্দনার সহিত কবি ক্যাম্বলের Pleasure of Hope কবিতার কিছুটা সাদৃশ্য চোখে পড়ে। কেহ কেহ মনে করেন—কাব্যের গীত কয়টি স্কটের আদর্শে রচিত।

এই সব প্রত্যক্ষ বা পরোক্ষ প্রভাব ও অনুকৃতির কথা তথ্য হিসাবে অবশ্যই জ্ঞাতব্য, তবে তাহার জন্য কবির মৌলিকতায় আস্থাহীন হওয়া নিরর্থক। নবীনচন্দ্রের আবেগপ্রবণ চিত্ত এইরূপ কিছু কিছু বহিঃপ্রভাব কুক্ষিগত করিয়া আপনাকে প্রকাশ করিয়া চলিয়াছিল। সে প্রভাব হয়ত বা ত্রুটিপূর্ণ, কিন্তু বিশেষত্বহীন নহে।

# পলাশির যুদ্ধ

## প্রথম সর্গ

মুরশিদাবাদ—জগৎশেঠের মন্ত্রভবন।

১

দ্বিতীয়-প্রহর নিশি, নীরব অবনী ;
নিবিড়-জলদাবৃত গগন-মণ্ডল ;
বিদারি আকাশতল,— যেন দুষ্ট ফণী—
খেলিতেছে থেকে থেকে বিজলী চঞ্চল।
দেখিতে বঙ্গের দশা সুর-বালাগণ,
গগন-গবাক্ষ যেন চকিতে খুলিয়া,
অমনি সিরাজ-ভয়ে করিতে বন্ধন
চমকিছে রূপজ্যোতিঃ নয়ন ধাঁধিয়া।
মুহূর্ত্তেক হাসাইয়া গগন-প্রাঙ্গণ,
সভয়ে চপলা মেঘে পশিছে তখন।

২

যবনের অত্যাচার করি দরশন,
বিমল হৃদয় পাছে হয় কলুষিত,
ভয়েতে নক্ষত্র-বালা লুকায়ে বদন,
নীরবে ভাবিছে মেঘে হয়ে আচ্ছাদিত।

প্রজার রোদন, রাজ-আমোদের ধ্বনি
করিয়াছে যামিনীর বধির শ্রবণ ;
গগন পরশে পাছে ভাসায়ে ধরণী,
এই ভয়ে ঘনঘটা গর্জ্জে ঘন ঘন।
গম্ভীর ঘর্ঘর শব্দে কাঁপিছে অবনী,
দ্বিগুণ ভীষণতরা হতেছে যামিনী।

৩

নীরদ-নির্ম্মিত নীল চন্দ্রাতপতলে
দাঁড়াইয়া তরুরাজি, স্থির, অবিচল,—
প্রস্তরে নির্ম্মিত যেন ! জাহ্নবীর জলে
একটী হিল্লোল নাহি করে টলমল।
না বহে সময়-স্রোত ; জাহ্নবীর জল ;
প্রকৃতি অচলভাবে আছে দাঁড়াইয়া ;
অস্পন্দ অন্তরে যেন স্তব্ধ ধরাতল
শুনিছে, কি মেঘমন্দ্র ঘন গরজিয়া
বিজ্ঞাপিছে বিধাতার ক্রোধ ভয়ঙ্কর,
কাঁপাইয়া অত্যাচারী পাপীর অন্তর।

৪

ভয়ানক অন্ধকারে ব্যাপ্ত দিগন্তর,
তিমিরে অনন্তকায় শূন্য ধরাতল।
বিনাশিয়া যেন এই বিশ্বচরাচর,
অবিবাদে অন্ধকার বিরাজে কেবল।
কত বিভীষিকা মূর্ত্তি হয় দরশন ;—
সমাধি করিয়া যেন বদন-ব্যাদান,
নির্গত করেছে শব বিকট-দশন,
বারেক খুলিলে নেত্র ভয়ে কাঁপে প্রাণ !

ধরা যেন বোধ হয় প্রকাণ্ড শ্মশান,
নাচিছে ডাকিনী করে উলঙ্গ কৃপাণ।

৫

ধরিয়া বঙ্গের গলা কাল-নিশীথিনী
নীরবে নবাব-ভয়ে করিছে রোদন ;
নীরবে কাঁদিছে আহা! বঙ্গবিষাদিনী,
নীহার-নয়নজলে ভিজিছে বসন।
নীরব ঝিল্লীর রব ; স্তব্ধ সমীরণ ;
মাতৃবুকে শিশুগণ, দম্পতি শয্যায়,
পতি প্রাণভয়ে, সতী সতীত্বকারণ,
ভাবিছে অনন্যমনে কি হবে উপায়।
বিরামদায়িনী নিদ্রা ছাড়ি বঙ্গালয়
কোথায় গিয়াছে, ডরি নবাব নিদয়।

৬

যেই মুরসিদাবাদ সমস্ত শর্ব্বরী
শোভিত আলোকে, যথা শারদ গগন
খচিত নক্ষত্র-হারে ; রজনী সুন্দরী
হাসিত কুসুমদামে রঞ্জিয়া নয়ন ;
উথলিত অনিবার আমোদ-লহরী ;
ভাসিত নগরবাসী, অমর-সমান,
শান্তির সাগরে সুখে ; সে মহানগরী
ভাবনা-সাগরে কেন আজি ভাসমান ?
যাহার সঙ্গীত-স্বরে জাহ্নবী-জীবন
নাচিত উল্লাসে, আজি সে কেন এমন ?

৭

কল্পনে !
চঞ্চল চপলালোকে চল একবার,
যাই সুরপুরী-সম শেঠের ভবনে,
ভারতে বিখ্যাত যেন কুবের-ভাণ্ডার ;
অচলা কমলা যথা হীরক-আসনে।
যথায় সঙ্গীত-স্রোত বহে অনিবার
কামিনী-কোমলকণ্ঠে, ভিনিয়া সুস্বরে
কোকিল-কাকলি, কিংবা সুতার সেতার,
বরষি অমৃতধারা শ্রবণ-বিবরে।
অন্ধকারে সাবধানে শঙ্কিত অন্তরে,
চল যাই কি আমোদ দেখি সেই ঘরে।

৮

একি !!
নীরব সেতার, বীণা মধুর, বাঁশরী !
পাখোয়াজ, মেঘনাদে গর্জ্জে না গম্ভীর !
নৈশ-নীরদের মালা আবাহন করি,
কেহ নাহি গায় মেঘমল্লার গম্ভীর !
নিষ্কোষিত-অসি করে দৌবারিকদল
অন্ধকারে দ্বারে দ্বারে করিছে ভ্রমণ ;
একটী কপাট কোথা নাহি অনর্গল,
একটী প্রদীপ কোথা জ্বলে না এখন।
তিমিরে অদৃশ্য গৃহ, প্রাচীর, প্রাঙ্গণ ;
বোধ হয় ঠিক যেন বিরল বিজন।

৯

কেবল কতটী রশ্মি গবাক্ষ বিদারি,
একটী মন্দির হ'তে হইয়া নির্গত,

তমোরাশি মাঝে ক্ষীণ আলোক বিস্তারি
শোভিছে, আকাশ-চ্যুত নক্ষত্রের মত !
যেই ক্ষুদ্র পথে রশ্মি হয়েছে নিঃসৃত,
কল্পনে ! সে পথে পশি নিভৃত আলয়ে,
কহ, সর্ব্বপুরী যবে তিমিরে আবৃত,
এই কক্ষে আলো কেন জ্বলে এ সময়ে ?
গভীর নিশীথে কি গো বসি কোন জন,
অভীপ্সিত মহামন্ত্র করিছে সাধন ?

১০

কি আশ্চর্য্য !
বঙ্গের অদৃষ্ট ন্যস্ত যাঁহাদের করে,
উজ্জ্বল বঙ্গের মুখ যাঁদের গৌরবে
তাঁরা কেন আজি এত বিষণ্ণ অন্তরে,
নিশীথে নিভৃত স্থানে বসিয়া নীরবে ?
সহস্রে বেষ্টিত হয়ে স্বর্ণ-সিংহাসনে
বসেন সতত যাঁরা, তাঁরা কেন, হায় !
নির্জ্জনে, মলিন মুখে, বিষাদিত মনে,
বসিয়া গম্ভীর ভাবে মজিয়া চিন্তায় ?
প্রাচীরে চিত্রিত পটে নৃমুণ্ডমালিনী,
লোল-জিহ্বা অট্টহাসি ভৈরব-ভামিনী ।

১১

রাখিয়া দক্ষিণ করে দক্ষিণ কপোল,
বসি অবনত মুখে বীর পঞ্চ জন ;
বহে কি না বহে শ্বাস, চিন্তায় বিহ্বল,
কুটিল ভাবনাবেশে কুঞ্চিত নয়ন ।

অনিমেষ নেত্রে, কষ্টে, যেন একমনে
পড়িছে বঙ্গের ভাগ্য অঙ্কিত পাষাণে
বিধির অস্পষ্টাক্ষরে ; কিংবা চিত মনে
প্রাণ যেন আরোহিয়া কল্পনা-বিমানে,
সময়ের যবনিকা করি উদঘাটন
বঙ্গ ভবিষ্যৎ-সিন্ধু করে সন্তরণ।

১২

একটি রমণীমূর্ত্তি বসিয়া নীরবে,
গৌরাঙ্গিনী, দীর্ঘ গ্রীবা, আকর্ণ-নয়ন,—
শুকতারা শোভে যেন আকাশের পটে,
শোভিছে উজলি জ্ঞান-গর্ব্বিত বদন।
আবার পলকে সেই নয়ন যুগল,
স্নেহের সলিলে হয় কোমলতাময় ;
এই বর্ষিতেছে ক্রোধ-গরিমা-গরল,
অমনি দয়াতে পুনঃ দ্রবীভূত হয় !
বিশ্বব্যাপী সেই দয়া, জাহ্নবী যেমন,
সমস্ত বঙ্গেতে করে সুধা বরিষণ।

১৩

সুস্নিগ্ধ নয়নে, ওই গম্ভীর বদনে,
করতলে বাম গণ্ড করিয়া স্থাপন,
ভাবিছে, জানকী যেন অশোক-কাননে
আপন উদ্ধার-চিন্তা, বিষাদিত মন।
আবার এ দিকে দেখ, স্বতন্ত্র আসনে
নীরবে বসিয়া এক তেজস্বী যবন,
দুরূহ ভাবনা যেন ভাবিতেছে মনে,
শ্বেত শ্মশ্রুরাশি দীর্ঘ চুম্বিছে চরণ।

ক্ষণে চাহে শূন্য পানে, ক্ষণে ধরাতলে,
সুদীর্ঘ নিশ্বাসে শ্মশ্রু করে দলমল ॥

১৪

দেশদেশান্তর হ'তে ইঁহারা সকল,
সমবেত কেন এই নিভৃত মন্দিরে ?
বঙ্গের যে ক'টি তারা নির্ম্মল, উজ্জ্বল,
কি ভাবনা-মেঘে সব ঢেকেছে অচিরে ?
সৈরিন্ধ্রীস্বরূপা বঙ্গে, পাপ-কামনায়
করেছে কি অপমান কীচক-যবন ।
কেমনে উচিত দণ্ড দিবেন তাহায়,
তাই কি মন্ত্রণা করে ভ্রাতা পঞ্চ জন ?
অথবা রাজ্যের তরে বিষাদিত মনে,
ভাবিছে কি কৃষ্ণা সহ বসি তপোবনে ?

১৫

কোন্ ব্রতে ব্রতী আজি কে বলিবে হায় ?
কি বর মাগিছে সবে শ্যামার চরণে,
সামান্য লোকের মন কহা নাহি যায়,
রাজাদের কি কামনা বলিব কেমনে ?
ওই দেখ—
সুদীর্ঘ নিশ্বাস ছাড়ি তুলিয়া বদন,
কষ্টের স্বপন যেন, হলো অপসৃত,
সঙ্গীদের মুখপানে করি নিরীক্ষণ,
কহিতে লাগিলা মন্ত্রী নিজ মনোনীত ।
পর্ব্বতনির্ঝর হতে অবরুদ্ধ নীর,
বহিতে লাগিল যেন, গরজি গম্ভীর ।

১৬

"মহারাজ কৃষ্ণচন্দ্র !
অনেক চিন্তার পর করিলাম স্থির,
আমা হ'তে এই কর্ম্ম হবে না সাধন ।
আজন্ম যাহার অন্নে বর্দ্ধিত শরীর,
কৃতঘ্নতা-অসি—ধর্ম্মে দিয়া বিসর্জ্জন—
কেমনে ধরিব আহা ! বিপক্ষে তাহার ?
যেই তরুছায়াতলে জুড়াই জীবন,
কেমনে সে তরুমূল কাটিব আবার ?
অথবা নিষ্ঠুর মনে, ভুজঙ্গ যেমন,
কোন্ প্রাণে, যে গাভীর করি স্তনপান,
দুগ্ধ বিনিময়ে তারে করি বিষ দান ?

১৭

"কৃতঘ্নতা মহাপাপ ! বল না আমায়
যেই করে করে মুখে আহার প্রদান,
কোন্ মূর্খ সেই কর কাটিবারে চায় ?
কৃতঘ্নহৃদয় আহা ! নরক সমান !
সামান্য যে উপকারী, তার অপকার
করিলে, পাপেতে আত্মা হয় কলুষিত ;
একে রাজদ্রোহী, তাহে মন্ত্রী হয়ে তার,
কেমনে কুমন্ত্রে তার করিব অহিত ?
একে রাজ-বিদ্রোহিতা ! তাহে অনিশ্চিত
এই পাপ পরিণাম—হিত, বিপরীত !

১৮

"সিংহাসন-চ্যুত করি অভাগা নবাবে,
কোন্ অভিসন্ধি বল হইবে সাধন ?

লইবে যে রাজদণ্ড আপন প্রভাবে,
যমদণ্ড করিলে কে করিবে বারণ ?
নাদেরসাহার মত যদি কোন জন,
দিল্লী বিনাশিয়া আসে বঙ্গ বীরভরে,
কেমনে রাখিবে ধন, বাঁচাবে জীবন,
কে বল বাঁধিয়া বুক দাঁড়াবে সমরে,
হরিয়া সর্ব্বস্ব যদি প্রদানে কেবল
বিনিময়ে ভিক্ষাপাত্র, দাসত্ব-শৃঙ্খল ?

৯

"সহজে দুর্ব্বল মোরা চির-পরাধীন ।
পঞ্চ শত বৎসরের দাসত্ব-জীবন
করিয়াছে বঙ্গদেশ শৌর্য্য-বীর্য্য-হীন,
রক্ষিতে আপন দেশ অশক্ত এখন ।
শাসিতে বাঙ্গালা-রাজ্য আপনার বলে
পার যদি, নবাবেরে করিতে দমন,
সাজ তবে রণসাজে ;—কি কাজ কৌশলে ?
নতুবা অধীন থাক এখন যেমন ।
রাজপদে,মন্ত্রিপদে, আছি বিরাজিত,
অদৃষ্টকে ধন্যবাদ দাও সমুচিত ।

১০

"সিরাজ দুর্দ্দান্ত অতি, নিষ্ঠুর পামর,
মানি আমি । কিন্তু লোকে বনের শার্দ্দূল
পোষে না কি, পোষে না কি কালবিষধর,
বুদ্ধির কৌশলে ?—তবে কেন হেন ভুল ?
ধর্ম্মনীতি, রাজনীতি, পুণ্য-পাপ-ভয়
সবে মিলি কর যদি হৃদয়ে সঞ্চার,

এই যে দুর্দ্দমনীয় দুষ্প্রবৃত্তিচয়,
হইবে কোমল যেন কুসুমের হার।
শীতল সৌরভরূপে শান্তির বিধান
হইবে সমস্ত বঙ্গে, স্বর্গের সমান।

২১

"নাহি কাজ অতএব পাপ-মন্ত্রণায় ;
কি কাজ পাপেতে আত্মা করি কলুষিত !
মজিয়া মোহের ছলে, মাতি দুরাশায়,
কি জানি ঘটাব পাছে হিতে বিপরীত।"
এইরূপে ভবিষ্যৎ কহি মন্ত্রিবর
নীরবিলা। মুহূর্ত্তেক নীরব সকল।
নিরাশ ভাবিয়া মনে যবন পামর,
প্রত্যেকের মুখপানে দেখিছে কেবল।
অমনি জগৎশেঠ তুলিয়া বদন,
বলিতে লাগিলা দর্পে সজীব বচন।

২২

"মন্ত্রিবর !
সাধে কি বাঙ্গালী মোরা চির-পরাধীন ?
সাধে কি বিদেশী আসি দলি পদভরে
কেড়ে লয় সিংহাসন ? করে প্রতিদিন
অপমান শত শত চক্ষের উপরে ?
স্বর্গ মর্ত্ত্য করে যদি স্থান-বিনিময়,
তথাপি বাঙ্গালী নাহি হবে এক মত ;
প্রতিজ্ঞায় কল্পতরু, সাহস দুর্জ্জয় !
কার্য্যকালে খোঁজে সবে নিজ নিজ পথ।
যে দিন মামুদ ঘোরি আসে সিন্ধুপার,
সেই দিন হ'তে দেখ দৃষ্টান্ত অপার।

২৩

"কি আশ্চর্য্য, মন্ত্রীর যে এই অভিপ্রায়
হবে আজি, এই ভাব হবে অকস্মাৎ।
একটী কণ্টক কভু ফুটেনি যে পায়,
সে কেন না হাসিবেক দেখি শেলাঘাত?
বিদরে হৃদয় যার সে করে রোদন,
যেখানে অস্ত্রের লেখা, ব্যথাও তথায়।
ফলতঃ মন্ত্রীর এই বঙ্গ-সিংহাসন,
এই সব মন্ত্রণায় তাঁহার কি দায়?
যাহার হৃদয়ে শেল, সে জানে কেমন,
পরের কেবলমাত্র লৌকিক রোদন!

২৪

"কি বলিব মন্ত্রিবর! বিদরে হৃদয়
বলিতে সে সব কথা। তপ্ত লোষ্ট্র-সম
ধমনীতে রক্ত-স্রোত প্রবাহিত হয়।
প্রতি কেশরন্ধ্রে অগ্নিস্ফুলিঙ্গ-নির্গম
হয় বিদ্যুতের বেগে। কি বলিব আর,
বেগমের বেশে পাপী পশি অন্তঃপুরে,
নিরমল কুল মম—প্রতিভা যাহার
মধ্যাহ্ন-ভাস্কর-সম, ভূভারত যুড়ে
প্রজ্বলিত,—সেই কুলে দুষ্ট দুরাচার
করিয়াছে কলঙ্কের কালিমা-সঞ্চার।

২৫

"শেঠের বংশের হায়! ঐশ্বর্য্যের কথা
সমস্ত ভারতে রাষ্ট্র প্রবাদের মত।
জগৎশেঠের নাম বঙ্গে যথা তথা

লক্ষমুদ্রা-সমকক্ষ। জাহ্নবীর মত
শত মুখে বাণিজ্যের স্রোতে অনিবার
ঢালিছে সম্পদরাশি সমুদ্র-ভাণ্ডারে।
আপনি নবাব যিনি, (অন্য কোন্ ছার!)
ঋণপাশে বাঁধা সদা যাহার দুয়ারে।
কিন্তু অপমানে হায়! ফেটে যায় বুক,
সে জগৎশেঠ আজ অবনতমুখ।

২৬

"কিন্তু এ প্রতিজ্ঞা মম,—সমস্ত পৃথিবী
সিরাজদ্দৌলার যদি হয় অনুকূল,
অথবা মানুষ ছার, তুচ্ছ ক্ষীণজীবী,
করেন অভয়দান যদি দেবকুল,
তথাপি—তথাপি এই কলঙ্কের কালি
সিরাজদ্দৌলার রক্তে ধুইব নিশ্চয়।
যা থাকে কপালে, আর যা করেন কালী,
কঠিন পাষাণে দেখ বেঁধেছি হৃদয়।
সম্ভব, হইবে লুপ্ত শারদ চন্দ্রিমা,
অসম্ভব, হবে লুপ্ত শেঠের গরিমা।

২৭

"যেই প্রতিহিংসা-অগ্নি—ভীম দাবানল—
জ্বলিছে হৃদয়ে মম, প্রতিজ্ঞা আমার
সিরাজদ্দৌলার তপ্ত শোণিত তরল
নিবাইবে সে অনল। কি বলিব আর,
সাধিতে প্রতিজ্ঞা যদি হয় প্রয়োজন,
উপাড়িব একা নভো-নক্ষত্রমণ্ডল,

সুমেরু সিন্ধুর জলে দিব বিসর্জ্জন,
লইব ইন্দ্রের বজ্র পাতি বক্ষঃস্থল !
যদি পাপিষ্ঠের থাকে সহস্র পরাণ,
সহস্র হলেও তবু নাহি পরিত্রাণ।

২৮

"বঙ্গমাতা উদ্ধারের পন্থা সুবিস্তার,
রয়েছে সম্মুখে ছায়াপথের মতন ;
হও অগ্রসর, নহে করি পরিহার,
জঘন্য দাসত্ব-পথে কর বিচরণ।
আমি এ কলঙ্ক-ডালি লইয়া মাথায়,
দেখাব না মুখ পুনঃ স্বজাতি-সমাজে ;
সঁপেছি জীবন মম এই প্রতিজ্ঞায়,
কথায় যা বলিলাম দেখাইব কাজে।
প্রতিহিংসা—প্রতিহিংসা—প্রতিহিংসা সার,
প্রতিহিংসা বিনা মম কিছু নাহি আর !"

২৯

নীরবিলা শেঠ শ্রেষ্ঠ। অরুণ-লোচনে
হতেছিল যেন অগ্নি স্ফুলিঙ্গ নির্গত।
অধর রক্তাক্তপ্রায় দশন দংশনে ;
মুষ্টিবদ্ধ করদ্বয়। "স্বপনের মত"—
বলিলেন রাজা রাজবল্লভ তখন,
"বোধ হয় পাপিষ্ঠের অত্যাচার যত ;
নর-প্রকৃতিতে নাহি সম্ভবে কখন।
মনুষ্য-হৃদয় নহে পাপাসক্ত এত।
এই অল্প দিনে, দেহ হয় রোমাঞ্চিত,
কি পাপে না বঙ্গভূমি হ'ল কলুষিত।

৩০

"ক্রমে পাপলিপ্সা-স্রোত হ'তেছে বিস্তার।
এই দুর্নিবার নদী, কে বলিতে পারে,
কোথা হবে পরিণত? কিছুদিনে আর,
সতীত্ব-রতন এই বঙ্গের ভাণ্ডারে
থাকিবে না,—থাকিবে না কুলশীলমান
বঙ্গবাসীদের হায়! এখনো সবার
অনিশ্চিত ভয়ে, ত্রাসে, কণ্ঠাগত প্রাণ।
সীমা হ'তে সীমান্তরে এই বাঙ্গালার
উঠিতেছে হাহাকার, ভাবে প্রজাগণ
কমনে রাখিবে ধন, রাখিবে জীবন।

৩১

"যে যন্ত্রণা দুরাচার দিতেছে আমায়
জানেন সকলে, আমি কি বলিব আর?
যে অবধি সিংহাসনে বসিয়াছে, হায়!
সে অবধি বিষদৃষ্টি উপরে আমার।
প্রিয় পুত্র কৃষ্ণদাস সহ পরিবার
হইয়াছে দেশান্তর; ইংরেজ বণিক
আশ্রয় না দিত যদি, কি দশা আমার
হ'ত এত দিনে! মম প্রাণের অধিক
পত্নীপুত্র-বিরহেতে হয়েছি এখন
নিদাঘে পল্লব-শূন্য তরুর মতন।

৩২

"কলিকাতা-জয়-কালে—কাঁপে কলেবর
অন্ধকূপ-অত্যাচার করিলে স্মরণ;
কেশরাশি কণ্টকিত হয় শিরোপর,

শঙ্কিত শজারুপৃষ্ঠ-কণ্টক যেমন !—
কলিকাতা-জয়-কালে, যদিও পামর
পেয়ে গ্রাসে ছাড়িয়াছে পুত্র কৃষ্ণদাস,
যে দিন হইবে পাপী নির্ভয় অন্তর,
সে দিন আমার হ'বে সবংশে বিনাশ।
বিপদে বেষ্টিত ব'লে মনে বড় ভয়,
আপাততঃ তাই প্রাণ রেখেছে নির্দ্দয়।

৩৩

"এই ত কলির সন্ধ্যা ; প্রগাঢ় তিমিরে
এখনো বঙ্গের মুখ হয়নি আবৃত।
এখনো রয়েছে আলো আশার মন্দিরে,
নয়ন না পালটিতে হবে অন্তর্হিত।
এই রজনীতে যথা ঘন জলধরে
অবিচ্ছিন্ন ব্যাপিয়াছে গগনমণ্ডল,
এইরূপে চিন্তা-মেঘ, ভীম বেশ ধ'রে,
ঢাকিবে সমস্ত বঙ্গ। দৌরাত্ম্য কেবল
গভীর জলদনাদে করিবে গর্জ্জন ;—
কার সাধ্য সেই ঝড় করিবে বারণ ?

৩৪

"এই কালে এত বিষ !—পূর্ণকলেবর
হ'বে যবে এ ভুজঙ্গ, না জানি তখন
হ'বে কিবা ভয়ঙ্কর তীব্র বিষধর।
নাশিবে নিশ্বাসে কত মানব-জীবন !
সকালে সকালে যদি না কর বিনাশ,
কিংবা বিষদন্ত নাহি কর উৎপাটন,

কিছু পরে কার সাধ্য সহিবে নিশ্বাস,
বঙ্গসিংহাসন হ'তে ঘুচাবে বেষ্টন ?
নিমীলিত নেত্রে থাকা আর শ্রেয়ঃ নয়,
সিংহাসনচ্যুত হবে কিসে দুরাশয়।

৩৫

"চিন্ত সদুপায়। মম এই অভিপ্রায়—
সহৃদয় ইংরেজের লইয়া আশ্রয়
রাজ্যভ্রষ্ট করি এই দুরন্ত যুবায়,
( কত দিনে বিধি বঙ্গে হইবে সদয় ! )
সৈন্যাধ্যক্ষ সাধু মিরজাফরের করে
সমর্পি এ রাজ্যভার। তা হ'লে নিশ্চয়
নিদ্রা যাবে বঙ্গবাসী নির্ভয় অন্তরে ;
হইবে সমস্ত রাজ্য শান্তি-সুধাময় !"
নীরবিলা নৃপমণি, উঠিল কাঁপিয়া
দুরু দুরু করি মিরজাফরের হিয়া।

৩৬

আরম্ভিলা কৃষ্ণচন্দ্র, 'ধরণী-ঈশ্বর',
সম্বোধিয়া ধীরে রাজনগর-ঈশ্বরে
সসম্ভ্রমে,—"যা কহিলা, সত্য নৃপবর !
কার সাধ্য অনুমাত্র অস্বীকার করে ?
যে করে সে অতি মূঢ়। ভেবে দেখ মনে
শার্দ্দূল-কবল-গত, কিংবা নাগপাশে
বদ্ধ যেই জন হায় ! ভীষণ বেষ্টনে,
নিরাপদ, বসি যেন আপনার বাসে
ভাবে সে যদ্যপি মনে তবে এ সংসারে
ততোধিক মূর্খ আর বলিব কাহারে ?

৩৭

"একে ত অদূরদর্শী নৃশংস যুবক,
আজন্ম বর্দ্ধিত পাপে। হিংসা অহঙ্কার
অলঙ্কার তার। তাহে পথপ্রদর্শক
হয়েছে ইতরমনা যত কুলাঙ্গার,
নীচাশয়। ইহাদের পরামর্শে, হায়!
ফলিছে বঙ্গের ভাগ্যে যে বিষম ফল,
বলিতে বিদরে বুক; যথায় তথায়
হাহাকার-ধ্বনি রাজ্যে উঠিছে কেবল।
নাচে অত্যাচার, করে উলঙ্গ কৃপাণ;
সুন্দর বাঙ্গালা-রাজ্য হয়েছে শ্মশান।

৩৮

"সেই দিন মহারাষ্ট্র বিপ্লবে বিশেষ
এ দেশ উপর্য্যুপরি হয়েছে প্লাবিত।
যথা এই দস্যুদল করেছে প্রবেশ
ভীম রোষে দাবানলরূপে আচম্বিত,
অগ্নিতে, অসিতে, অপহরণে সে দেশ
হইয়াছে মরুভূমি। সত্রাসে কৃষক
বিষাদে বিজন বনে করেছে প্রবেশ
না ডরি শার্দ্দূলে, সিংহে; কুরঙ্গ-শাবক
অদূরে শুনিয়া ব্যাধ-বন-নিপীড়ন,
সভয়ে যেমতি পশে নিবিড় কানন।

৩৯

"তাহাদের দুরবস্থা করিতে মোচন,
কি যত্ন না করিয়াছে স্বর্গীয় নবাব

বীরশ্রেষ্ঠ আলিবর্দ্দি, সমরে শমন,
শিবিরে অপক্ষপাতী অমায়িক ভাব!
জীবনের অবসান, তথাপি উজ্জল
ছিল ভস্ম-আচ্ছাদিত বহ্নির মতন;
প্রভায় সমস্ত বঙ্গ ছিল সমুজ্জল!
ছিল যেই সিংহাসনে ইন্দ্রের মতন
পরাক্রমে পরন্তপ এতাদৃশ শূর,
এখন বসেছে এক ঘৃণিত কুক্কুর!

৪০

"বিরাজিত বঙ্গেশ্বর বিচিত্র সভায়।
কামিনী-কোমল-কোল রত্ন-সিংহাসন।
রাজদণ্ড সুরাপাত্র, যাহার প্রভায়
নবাব-নয়নে নিত্য ঘোরে ত্রিভুবন;
সুগোল মৃণালভুজ উত্তরীয়-স্থলে
শোভিতেছে অংসোপরে; শুনিছে শ্রবণ
বামাকণ্ঠ-প্রেমালাপ মন্ত্রণার ছলে!
রমণীর সুশীতল রূপের কিরণ
আলোকিছে সভাস্থল; নৃপতি-সদন
সঙ্গীতে গাইছে অর্থী মনের বেদন।

৪১

"কিন্তু কি করিবে সখে! বিধাতা বিমুখ
অভাগিনী বঙ্গ প্রতি। বলিতে না পারি
লিখেছেন বিধি হায়! কত যে কি দুঃখ
কপালে তাহার—চির-অভাগিনী নারী!
সেনকুল-কুলাঙ্গার, গৌড়-অধিপতি,
সপ্তদশ অশ্বারোহী তুরকের ডরে,

কি কুলয়ে কাপুরুষ বৃদ্ধ নরপতি
তেয়াগিল সিংহাসন সত্রাস অন্তরে !
সেই দিন হ'তে যেই দাসত্ব-শৃঙ্খল
প'ড়েছে বঙ্গের গলে, আর্য্যসুত-বল

৪২

"আর কি পারিবে তাহা করিতে খণ্ডন ?
জানেন ভবিতব্যতা ! কিংবা এ শৃঙ্খল
জেতৃভেদে কতবার হইবে নূতন
কে বলিবে ! কে বলিতে পারে রণস্থল
পাণিপথে কতবার হবে পরীক্ষিত
ভারত-অদৃষ্ট হায় ! গিয়াছে পাঠান ;
গতপ্রায় মোগলেরা ; কিন্তু শৃঙ্খলিত
আছে এক ভাবে যত ভারত-সন্তান
সার্দ্ধ পঞ্চশত বর্ষ ! না জানি কখন
ভারত-দাসত্ব বিধি করিবে মোচন !

৪৩

"কিন্তু কি করিবে, হায় ! জিজ্ঞাসি আবার
কি করিবে ? সেই দিন করিয়া মন্ত্রণা,
বরিলাম পূর্ণিয়ার পাপী দুরাচার,
বুঝিতে না পারি পাপ-আশার ছলনা।
কিন্তু পরিণামে হায় ! লভিনু কি ফল ?
সুরামত্ত, কামাসক্ত পড়িল সংগ্রামে,
যেমতি পড়িল ক্রৌঞ্চমিথুন দুর্ব্বল
ব্যাধকবি বাল্মীকির ব্যাধ-বিদ্ধবাণে !
নবাবের ঘোর কোপে পড়িয়া সকলে
না জানি পাইনু রক্ষা কোন্ পুণ্যফলে।

৪৪

"কিন্তু তাহা ভাবি মনে, এ শর-শয্যায়
কেমনে থাকিব বল ? দিবস যামিনী
থাকি সশঙ্কিত, ধন-প্রাণ-আশঙ্কায় ;
দুঃখে দিবা, অনিদ্রায় কাটি নিশীথিনী।
ভূত-ভয়ে ভীত জন ঘোর অন্ধকারে
স্বীয় পদ-শব্দে যথা হয় সন্ত্রাসিত,
আমরা তেমন মৃদু পবনসঞ্চারে
ভাবি শমনের ডাক, হই রোমাঞ্চিত !
অগ্নিতে নির্ভয় কভু সম্ভবে কি তার,
জতুগৃহে জ্ঞাতসারে বসতি যাহার ?

৪৫

"অতএব ইংরেজেরে করিয়া সহায়,
রাজ্যচ্যুত করি এই দুরন্ত পামরে—
যবন-কুলের গ্লানি !—মম অভিপ্রায়,
বসাইতে সৈন্যাধ্যক্ষে সিংহাসনোপরে।
অন্ধকূপ-অত্যাচার প্রতিবিধানিতে
এসেছে বৃটিশ-সিংহ—বীর-অবতার।
উদ্ধারিয়া কলিকাতা পশিল হুগ্লীতে
দ্রুত-ইরম্মদ-বেগে ; সৈন্য পারাবার
নবাবের বিনাশিয়া ভাতিল অম্বরে
শিশির ভেদিয়া সূর্য্য গ্রীষ্ম সময়ে।

৪৬

"অসম সাহসে পশি, অভয় হৃদয়ে
বিলোড়িয়া নবাবের সৈন্যের সাগর,

তুলেছিল যেই ঝড়, দন্তে তৃণ লয়ে,
সভয়ে সিরাজদ্দৌলা ত্যজিল সমর।
দেখিতে দেখিতে পুনঃ ফরাশি ইংরাজ
মিলিল আহবে ঘোর ; গঙ্গা-তীরে, নীরে,
জ্বলিল সমরানল ধরি ভীমসাজ :
ভয়ে ভীতা ভাগীরথী বহিলেন ধীরে।
নবম দিবস পরে নভঃ আলো ক'রে
উঠিল বৃটিশ ধ্বজা চন্দননগরে।

৪৭

"ফরাশির সম যোদ্ধা নাহি ভূ-ভারতে"
বঙ্গদেশে একবাক্যে বলিত সকলে।
সে ফরাশি-যশোরবি সেই দিন হ'তে
ক্লাইবের কটাক্ষেতে গেছে অস্তাচলে।
বিশেষ তাহার সনে বঙ্গ-সেনাপতি,
স্বীয় সৈন্তে যদি যুদ্ধে করেন মিলন,
—প্রভঞ্জনসহ সিন্ধু দুর্নিবার গতি,—
পাবক-সহায় হ'বে প্রবল পবন।
মুহূর্ত্তে ক্লাইব যুদ্ধে হ'লে সম্মুখীন,
উড়াইবে তৃণবৎ যুবা অর্ব্বাচীন।

৪৮

এ যুক্তিতে সমবেত সভ্য যত জন,
কিছু তর্ক পরে, সবে হ'লেন সম্মত।
বলিলেন কৃষ্ণচন্দ্র ফিরায়ে নয়ন,—
"জানিতে বাসনা করি রাণীর কি মত ?"
যবনিকা-অন্তরালে চিত্রার্পিত প্রায়,
বসিয়া রমণীমূর্ত্তি ; অস্পন্দ-শরীর ;

নাহি বহিতেছে যেন ধমনী-শাখায়
রক্তস্রোত ; শূন্য দৃষ্টি, সুনয়ন স্থির ।
এইরূপে বঙ্গমাতা বসি শূন্যমনে,
'রাণীর কি মত ?' প্রশ্ন শুনিলা স্বপনে ।

৪৯

'রাণীর কি মত ?' শুনি সুপ্তোত্থিতা প্রায়,
বলিতে লাগিলা রাণী ভবানী তখন,—
"আমার কি মত, রাজা কৃষ্ণচন্দ্র রায় !
শুনিতে বাসনা যদি, বলিব এখন ।
যেই কাল রঙ্গে সবে চিত্রিলে নবাবে,
জানি আমি এই চিত্র অতি ভয়ঙ্কর ;
যতই বিকৃত কেন নিকৃষ্ট স্বভাবে
কর চিত্র, ততোধিক পাপাত্মা পামর ।
রে বিধাতঃ ! কোন্ জন্মে করেছি কি পাপ ?
কোন্ দোষে সহে বঙ্গ এত মনস্তাপ ?

৫০

"সহজে অবলা আমি দুর্ব্বল-হৃদয়,
নৃপবর ! কি বলিব ? কিন্তু—এ চক্রান্ত
কৃষ্ণনগরাধিপের উপযুক্ত নয় ।
কেন মহারাজ এত হইলেন ভ্রান্ত ?
কাপুরুষ-যোগ্য এই হীন মন্ত্রণায়
কেমনে দিলেন সায় একবাক্যে সব,
বুঝিতে না পারি আমি ; না বুঝিনু হায় !
ভবাদৃশ বীরগণ—বীরবংশোদ্ভব—
কেমনে হ'লেন হীন মন্ত্রে উত্তেজিত,
আমি যে অবলা নারী, আমার ঘৃণিত ।

৫১

"লক্ষ্মণসেনের সেই কাপুরুষতায়
সহি এত ক্লেশ ! তবে জানিলে কেমনে
তোমাদের ঘৃণাস্পদ এই মন্ত্রণায়
ফলিবে কি ফল পরে ? ভেবে দেখ মনে,
সেনাপতি সিংহাসনে বসিবেন যবে,
তিনি যদি এতাধিক হন অত্যাচারী ;
ইংরাজ সহায় তাঁর,—কি করিবে তবে ?
এ পাণ্ডিত্য আমি নারী বুঝিতে না পারি ।
বঙ্গভাগ্যে এ বীরত্বে ফলিবে তখন
দাসত্বের বিনিময়ে দাসত্বস্থাপন ।

৫২

"মহারাজ ! একবার মানস-নয়নে
ভারতের চারিদিকে কর দরশন !
মোগল-গৌরব রবি, আরঙ্গজিব সনে
অস্তমিত ; নহে দূর দিল্লীর পতন ।
শুনিয়াছি দাক্ষিণাত্যে ফরাশি-বিক্রম
হতবল, মহাবল ক্লাইবের করে ।
বঙ্গদেশে এই দশা—বৃটিশ-কেতন
উড়িছে ফরাশি দুর্গে হাসিয়া অম্বরে ।
ক্ষুদ্রসিংহ প্রতিদ্বন্দ্বী যূথপতি-বরে
আক্রমিবে কোন মতে, বসিয়া বিবরে ?

৫৩

"চিন্তে মনে মনে যথা, ক্লাইব তেমতি
আক্রমিতে বঙ্গেশ্বরে ভাবিছে সুযোগ ।
তাহাতে তোমরা যদি সহ সেনাপতি

বর তাঁরে, তবে তাঁর প্রতাপ অমোঘ
হইবে অপ্রতিহত। যে ভীম অনল
জ্বলিবে সমস্ত বঙ্গে, পতঙ্গের মত
পোড়াবে নবাবে ; মিরজাফরের দল
কি সাধ্য নিবাবে তারে ? হবে পরিণত
দাবানলে ; না পারিবে এই ভীমানল
সমস্ত জাহ্নবীজল করিতে শীতল।

৫৪

"বঙ্গদেশ তুচ্ছ কথা ; সমস্ত ভারতে
বৃটিশের তেজোরাশি, বল অতঃপর
কে পারিবে নিবারিতে ? কে পারে জগতে
নিবারিতে সিন্ধুচ্ছ্বাস, ঝঞ্ঝা ভয়ঙ্কর ?
আছে মহারাষ্ট্রীয়েরা, বিক্রমে যাহার
মোগল-সাম্রাজ্য কেন্দ্র পর্যন্ত কম্পিত,
দস্যুব্যবসায়ী তারা, হবে ছারখার
বৃটিশের রণদক্ষ সৈনিক সহিত
সম্মুখ সমরে। যেই শশী তারাগণে
জিনি শোভে, হতভেজ ভাস্কর কিরণে!

৫৫

"যেইরূপে যবনেরা ক্রমে হতবল
হইতেছে দিন দিন, অদৃশ্যে বসিয়া
যেরূপে বিধাতা ক্রমে ঘুরাইতেছে কল
ভারত-অদৃষ্ট যন্ত্রে, দেখিয়া শুনিয়া
কার চিত্ত হয় নাই আশায় পূরিত ?
দাক্ষিণাত্যে যেইরূপ মহারাষ্ট্র-পতি
হ'তেছে বিক্রমশালী, কিছু দিন আর

মহারাষ্ট্র-পতি হবে ভারত-ভূপতি !
অচিরে হইবে পুনঃ ভারত-উদ্ধার ।
সার্দ্ধপঞ্চশত দীর্ঘ বৎসরের পরে
আসিবে ভারত নিজ সন্তানের করে ।

৫৬

"বিষম বিকল্প স্থানে আছি দাঁড়াইয়া
আমরা, অদূরে রাজ-বিপ্লব দুর্ব্বার !
নাহি কাজ অদৃষ্টের সিন্ধু সাঁতারিয়া,
ভাসি স্রোতোধীন, দেখি বিধি বিধাতার ।
সিংহাসনচ্যুত করি বঙ্গ-ভূপতিরে,
জ্বালাইয়া বঙ্গে ঘোর বিপ্লব-অনল,
হায় ! এইরূপে খড়্গ নবাবের শিরে
প্রহারি চক্রান্তবলে, লভিবে কি ফল ?
ঘুচিবে কি অত্যাচার, বল নৃপবর !
অধীনতা অত্যাচার নিত্য সহচর ।

৫৭

"জ্ঞানহীনা নারী আমি, তবু মহারাজ !
দেখিতেছি দিব্য চক্ষে, সিরাজদ্দৌলায়
করি রাজ্যচ্যুত, শান্ত হবে না ইংরাজ ।
বরঞ্চ হইবে মত্ত রাজ্য-পিপাসায় ।
যেই শক্তি টলাইবে বঙ্গ-সিংহাসন,
থামিবে না এইখানে ; হয়ে উগ্রতর,
শোণিতের স্বাদে মত্ত শার্দ্দূল যেমন,
প্রবেশিবে মহারাষ্ট্র-সৈন্যের ভিতর ।
হ'বে রণ ভারতের অদৃষ্টের তরে
কি ভীষণ ! ভেবে মম শরীর শিহরে ।

৫৮

"জানি আমি যবনেরা ইংরাজের মত
ভিন্নজাতি ; তবু ভেদ আকাশ পাতাল।
যবন ভারতবর্ষে আছে অবিরত
সার্দ্ধপঞ্চশত বর্ষ। এই দীর্ঘকাল
একত্র বসতি হেতু, হয়ে বিদূরিত
জেতা জিত বিষভাব, আর্য্যসুত সনে
হইয়াছে পরিণয় প্রণয় স্থাপিত ;
নাহি বৃথা দ্বন্দ্ব জাতি-ধর্ম্মের কারণে।
অশ্বত্থ-পাদপ-জাত উপবৃক্ষ মত,
হইয়াছে যবনেরা প্রায় পরিণত।

৫৯

"বিশেষ তাদের এই পতন-সময় ;
কি পাতশাহ, কি নবাব, আমাদের করে
পুতুলের মত ; খুজে খোঁজ নাহি হয়,
কে কোথায় ভাসিতেছে আমোদ-সাগরে।
আমাদের করে রাজ্য-শাসনের ভার !
কিবা সৈন্য, রাজকোষ, রাজমন্ত্রণায়,
কোথায় না হিন্দুদের আছে অধিকার ?
সমরে, শিবিরে, হিন্দু প্রধান সহায়।
অচিরে যবন-রাজ্য টলিবে নিশ্চয় ;
উপস্থিত ভারতের উদ্ধার সময়।

৬০

"অন্তরে—ইংরাজেরা নব্য পরিচিত ;
ইহাদের রীতি নীতি আচার বিচার
অণুমাত্র নাহি জানি। না জানি নিশ্চিত

কোথায় বসতি, দূর সমুদ্রের পার।
আমাদের সঙ্গে দেখ ভাবিয়া অন্তরে
কিবা ধর্ম্মে, কিবা বর্ণে, আকারে, আচারে
ভয়ানক অসাদৃশ্য! বাণিজ্যের তরে
আসিয়া ভারতে এবে রাজ্যের বিস্তার
করিতেছে চারি দিকে; দুর্দ্দান্ত প্রভাবে
কাঁপায়েছে বীরশ্রেষ্ঠ স্বর্গীয় নবাবে।

৬১

"বৃদ্ধ আলিবর্দ্দির সে ভবিষ্যদ্‌বাণী
ভুলেছ কি মহারাজ? যদি কোন জন
ইংরাজের তেজোরাশি করিবারে গ্লানি
যোগাত মন্ত্রণা, বৃদ্ধ বলিত তখন—
'স্থলে জ্বলিয়াছে যেই সমর-অনল
না পারি নিবা'তে আমি; তাহাতে আবার
প্রজ্বলিত হয় যদি সমুদ্রের জল,
কে বল এ বঙ্গদেশ করিবে নিস্তার?'
এই সংস্কার তাঁর ছিল চিরদিন,
অচিরে ভারত হবে বৃটিশ-অধীন।

৬২

"বাণিজ্যের ব্যবসায়ে, নবাব-ছায়ায়,
এতই প্রভাব যার, ভেবে দেখ মনে,
নবাব অবর্ত্তমানে এই বাঙ্গালায়
কে আঁটিবে তার সনে বীর-পরাক্রমে?
মেঘাবৃত রবি যদি এত তপ্ত হায়!
মেঘমুক্ত হবে কিবা তেজস্বী বিপুল!
স্বাধীনতা-আশালতা, মুকুলিত প্রায়
ভারত-হৃদয়ে যাহা, হইবে নির্ম্মূল

প্রভাবে তাহার ; নাহি জানি অতঃপর
উঠিবে কি মহাঝড়,—এ কি ভয়ঙ্কর !"

৬৩

কড় কড় মহাশব্দে বিদারি গগন,
জিনি শত সিংহনাদ, সহস্র কামান,
অদূরে পড়িল বজ্র ধাঁধিয়া নয়ন ।
গরজিল ঘন, ধরা হ'ল কম্পমান ।
সেই ভীম মন্দ্র, রাণী ভবানীর কানে
প্রবেশিল ; বলিলেন—"এ কি ভয়ঙ্কর !
ওই শুন, মহারাজ ! বসিয়া বিমানে
শিরোপরে স্বরীশ্বর দেব পুরন্দর
কহিছেন ও কি কথা অভ্রান্ত ভাষায় !
দেখ কি অনল-লেখা আকাশের গায় !

৬৪

"অতএব মহারাজ ! এই মন্ত্রণায়
নাহি কাজ ; ষড়যন্ত্রে নাহি প্রয়োজন ।
শীতলিতে নিদাঘের আতপ-জ্বালায়
অনল-শিখায় পশে কোন্ মূঢ় জন ?
'রাণীর কি মত ?'—শুন আমার কি মত ;—
ইন্দ্রিয়-লালসা-মত্ত সিরাজদ্দৌলায়
রাজ্যচ্যুত করা নহে আমার অমত,
( আহা ! কিন্তু অভাগার কি হবে উপায় ! )
নিশ্চয় প্রকৃত রোগ হয়েছে নির্ণয়,
কিন্তু এ ব্যবস্থা মম মনোমত নয় ।

৬৫

"আমার কি মত ? তবে শুন মহারাজ ।
অসহ্য দাসত্ব যদি, নিষ্কোষিয়া অসি,

সাজিয়া সমর-সাজে নৃপতি-সমাজ
প্রবেশ সম্মুখরণে ; যেন পূর্ণশশী,
বঙ্গ-স্বাধীনতা-ধ্বজা বঙ্গের আকাশে
শত বৎসরের ঘোর অমাবস্যা পরে
হাসুক উজলি বঙ্গ। এই অভিলাষে
কোন্ বঙ্গবাসি-রক্ত ধমনী-ভিতরে
নাহি হয় উষ্ণতর ? আমি যে রমণী,
বহিছে বিদ্যুৎ-বেগে আমার ধমনী।

৬৫

"ইচ্ছা করে এই দণ্ডে ভীমা অসি করে,
নাচিতে চামুণ্ডারূপে সমর ভিতর।
পরদুঃখে সদা মম হৃদয় বিদরে,
সহি কিসে মাতৃদুঃখ ? সত্য, শ্রেষ্ঠবর !
বঙ্গমাতা উদ্ধারের পন্থা সুবিস্তার
রয়েছে সম্মুখে ছায়াপথের মতন ;
হও অগ্রসর, নহে করি পরিহার
জঘন্য দাসত্ব-পথে কর বিচরণ।
প্রগল্‌ভতা মহারাজ! ক্ষম অবলার
ভয়ে ভীত যদি, আমি দেখাব—আবার!"

৬৭

আবার ভীষণ নাদে অশনি-পতন ;
আবার জীমূতবৃন্দ গর্জ্জিল ঘর্ঘরে ;
বহিল ভীষণ বেগে ভীম প্রভঞ্জন ;
দূর হ'তে হুঙ্কারিয়া মহাক্রোধ-ভরে
বারিধারা রণক্ষেত্রে করিল প্রবেশ ;
উঠিল তুমুল ঝড় ঝট্‌কায় ঝট্‌কায়

কাঁপাইয়া অট্টালিকা তরু নির্ব্বিশেষ,
রণাহত মহীরুহ উপাড়ি ধরায়।
ছুটিল বিদ্যুদ্ বেগে ঝলসি নয়ন,
আলোকিয়া মুহুর্মুহুঃ প্রকৃতি ভীষণ।

প্রথম সর্গ সমাপ্ত।

## দ্বিতীয় সর্গ

কাটোয়া—বৃটিশ-শিবির

১

দিবা অবসান প্রায় ; নিদাঘ-ভাস্কর
বরষি অনলরাশি সহস্র কিরণ,
পাতিয়াছে বিশ্রামিতে ক্লান্ত কলেবর,
দূর তরুরাজিশিরে স্বর্ণ-সিংহাসন।
খচিত সুবর্ণমেঘে সুনীল গগন
হাসিছে উপরে ; নীচে নাচিছে রঙ্গিণী
চুম্বি মৃদু কলকলে মন্দ সমীরণ,
তরল সুবর্ণময়ী গঙ্গা তরঙ্গিণী।
শোভিছে একটি রবি পশ্চিম গগনে,
ভাসিছে সহস্র রবি জাহ্নবী-জীবনে।

২

অদূরে কাটোয়া-দুর্গে বৃটিশ-কেতন
উড়িছে গৌরবে ; উপহাসিয়া ভাস্করে।
উঠিতেছে ধূমপুঞ্জ আঁধারি গগন,
ভস্মিয়া যবন-বীর্য্য কাটোয়া-সমরে।
সশস্ত্র বৃটিশ সৈন্য তরী আরোহিয়া
হইতেছে গঙ্গাপার,—অস্ত্র ঝলঝলে ;
দূর হ'তে বোধ হয়, যাইছে ভাসিয়া
জবা-কুসুমের মালা জাহ্নবীর জলে।
রক্তবস্ত্রে, রণ-অস্ত্রে, রবির কিরণ
বিকাশিছে প্রতিবিম্ব, ধাঁধিয়া নয়ন।

৩

বৃটিশের রণবাদ্য বাজে ঝম্ ঝম্,
হইতেছে পদাতিক-পদ সঞ্চালন
তালে তালে, বাজে অস্ত্র ঝনন্ ঝনন্ ;
হ্রেষিছে তুরঙ্গ রঙ্গে, গর্জ্জিছে বারণ।
থেকে থেকে বীরকণ্ঠ সৈনিকের স্বরে,
ঘুরিছে ফিরিছে সৈন্য ভুজঙ্গ যেমতি
সাপুড়িয়া মন্ত্রবলে ;—কভু অস্ত্র করে,
কভু স্কন্ধে ; ধীরপদ, কভু দ্রুতগতি।
'ড্রুমের' ঝর্ ঝর্ রব, 'বিগুল' ঝঙ্কার,
বিজ্ঞাপিছে বৃটিশের বীর্য্য অহঙ্কার।

৪

নীরবে—সৈন্যের স্রোত বহিছে নীরবে
অতিক্রমী ভাগীরথী ; বিরাজে বদনে
গম্ভীরতা-প্রতিমূর্ত্তি। আসন্ন আহবে
বিমল চিন্তার স্রোত উচ্ছ্বসিছে মনে
হতভাগাদের, আহা! প্রতিবিম্ব তার
ভাসিছে নয়নে, ওই ভাসিছে বদনে!
পারিতাম যদি আমি চিত্রিতে সবার
বদনমণ্ডল, তবে মানবের মনে
যত সুকুমার ভাব হয় উদ্দীপিত,
এই চিত্রে মূর্ত্তিমান্ হ'ত বিরাজিত।

৫

কোন হতভাগা আহা! বসিয়া বিরলে
প্রেমের প্রতিমা পত্নী স্মরিয়া অন্তরে

